# কৃত্তিবাসী রামায়ণ

।। উত্তরাকাণ্ড ।।

শ্রীজনার্দন চক্রবর্তী
প্রেসিডেন্সী কলেজ ও বর্ধমান বিশ্ববিদ্যালযেব বাংলা বিভাগেব ভূতপূর্ব প্রধান
অধ্যাপক, মুবলীধব গার্লস্ কলেজ ও মহাবাণী কাশীশ্ববী কলেজেব ভূতপূর্ব
অধ্যক্ষ, ঢাকা বিশ্ববিদ্যালয, চট্টগ্রাম কলেজ ও কলিকাতা
বিশ্ববিদ্যালযেব বাংলা বিভাগেব প্রাক্তন অধ্যাপক, কলিকাতা
বিশ্ববিদ্যালযের কমলা লেকচারাব
ও
শ্রীনরেশচন্দ্র জানা এম্ এ পি এইচ্. ডি. ডি লিট্
লেকচারাব, বাংলা বিভাগ, কলিকাতা বিশ্ববিদ্যালয়
কর্তৃক সম্পাদিত।

ভারত বুক এজেন্সি
২০৬ বিধান সরণি / চার নম্বর ঘর / দোতালা
কলিকাতা-৭০০০০৬

# নিবেদন

কৃত্তিবাস বাঙালীর কবি। তাঁর রামায়ণ বাঙালীর জাতীয় কাব্য। কৃত্তিবাসের রামায়ণের মত আর কোন রচনা বাঙালীর জীবনকে গভীরভাবে প্রভাবিত করেছে বলে মনে হয় না। অথচ দুঃখের বিষয়, কলিকাতা বিশ্ববিদ্যালয়ে বঙ্গভাষা ও সাহিত্যের পঠন-পাঠনে স্নাতক কিংবা স্নাতকোত্তর কোন পর্যায়েই এতাবৎ কৃত্তিবাসী রামায়ণ স্থান পায়নি। কেউ কেউ 'কৃত্তিবাসী রামায়ণ' পাঠ্য করার অসুবিধার উল্লেখ করে থাকেন। এঁদের অভিমত, কৃত্তিবাসী রামায়ণ যেরূপে পাওয়া যায়, তাতে মূল রচনার ছিঁটে ফোটা আছে কিনা সন্দেহ। যেখানে মূল রচনা লুপ্ত, সেখানে সাত নকলে খাস্তা রচনার পঠন-পাঠন নিরর্থক। কথাটিতে যুক্তি যে নেই, তা নয়। কিন্তু একটি কথা জিজ্ঞাস্য, প্রাচীন রামায়ণ ও মহাভারত মহাকাব্য দুটিও তো বহু প্রক্ষেপে পূর্ণ, এমনকি এক যুগের একই লোকের লেখা নয়, তথাপি এদুটির পঠন-পাঠনে কই আমরা তো পরাঙ্মুখ নই। 'উত্তরকাণ্ড' যার অনুসরণে কৃত্তিবাসের উত্তরাকাণ্ড—তা নাকি পুরোটাই প্রক্ষিপ্ত। অথচ এ অংশটুকু বাদ দিয়ে তো রামায়ণ চর্চা করা হয় না। সুতরাং কৃত্তিবাসের অবিকৃত মূল রচনা উদ্ধারের আশা যখন সুদূরপরাহত তখন প্রচলিত রামায়ণ যা মুদ্রাযন্ত্রের কল্যাণে এবং জয়গোপাল তর্কালঙ্কারের পরিমার্জনায় একটি নির্দিষ্ট রূপ পেয়েছে, তাই অবলম্বনে আমরা কবিকৃত্তিবাসের কাব্যরস উপভোগ করি না কেন? এই 'জয়গোপালী কৃত্তিবাস' বটতলায় ছাপা হয়ে হয়ে গত দেড়শ বৎসর ধরে বাঙালীর ঘরে ঘরে পৌছে গিয়েছে—এখন তারই নাম কৃত্তিবাসী রামায়ণ—তা কৃত্তিবাসেরও যেমন, তেমনি সকল বাঙালীর; "এ যেন বাঙালীর লোকরামায়ণ"। বঙ্গীয় সাহিত্য পরিষদের সম্পাদকেরা, ঢাকার নলিনীকান্ত ভট্টশালী, ডঃ দীনেশচন্দ্র সেন প্রভৃতি পণ্ডিতরা খাঁটি কৃত্তিবাসী রচনা খুঁজেও উদ্ধার করতে পারেন নি। প্রয়োজনই বা কি? তাছাড়া, প্রচলিত কৃত্তিবাসী রামায়ণে একেবারেই খোলনলচে বদলে গেছে বলে যাঁরা মনে করেন, তাঁরা নিতান্তই একটা মনগড়া ধারণা পোষণ করেন। প্রাপ্ত কৃত্তিবাসের রামায়ণের বিভিন্ন প্রাচীন পুঁথিগুলির পাঠ মিলালে বেশ কিছু ক্ষেত্রে ঐক্য দেখা যাবে। এ থেকে মূল রচনা হুবহু নিশ্চিহ্ন হয়ে গেছে এমনটি মনে হয় না (ভূমিকাতে আমরা এ বিষয়ে আলোচনা করেছি)।

একথা যথার্থ যে, কৃত্তিবাসের মূল রামায়ণ দুষ্প্রাপ্য। প্রাপ্ত বিভিন্ন পুথিতে পাঠের প্রচুর পার্থক্য রয়েছে। কোন্ পাঠটি সঠিক তা নির্ণয় দুরূহ। তদুপরি প্রাচীন পুঁথিগুলির ন্যায় বিভিন্ন প্রকাশকের দ্বারা মুদ্রিত রামায়ণগুলিতেও প্রচুর পাঠ ভেদ বর্তমান। এমতাবস্থায় ছাত্রছাত্রীদের যাতে অসুবিধা ও বিভ্রান্তি না হয়, সে কারণে **বহুল প্রচলিত বটতলায় মুদ্রিত রামায়ণ অবলম্বনে সাহিত্যরত্ন শ্রীযুক্ত হরেকৃষ্ণ মুখোপাধ্যায় সম্পাদিত ও সাহিত্য সংসদ প্রকাশিত শোভন সংস্করণটির পাঠ গৃহীত হয়েছে।** আমরা হুবহু সাহিত্য সংসদ প্রকাশিত রামায়ণ-এর উত্তরাকাণ্ডের পাঠ মুদ্রিত করেছি। কোন্ পুথির কিংবা কোন্ প্রকাশিত রামায়ণের পাঠ প্রকৃত তা নির্ণয় দুঃসাধ্য বলেই পাঠান্তর সংযোজন অহেতুক জটিলতা বাড়াবে বিবেচনায় আমাদের সম্পাদিত গ্রন্থে কোনরূপ ভিন্ন পাঠ পাদটীকায় কিংবা পরিশিষ্টে প্রদত্ত হয়নি। শিক্ষণক্ষেত্রে আমাদের দীর্ঘদিনের অভিজ্ঞতা ও সারস্বত সেবাধিকারের এই ফলটুকু সহৃদয় শিক্ষক ও জিজ্ঞাসু ছাত্রসমাজের হাতে তুলে দিয়ে এর স্বাদগ্রহণের এবং স্বাদুতা বিচারের আমন্ত্রণ জানালাম। ইতি—

'দ্বিপান্বিত', অমাবস্যা
১৩৮৫

শ্রীজনার্দন চক্রবর্তী
শ্রীনরেশচন্দ্র জানা

# ভূমিকা

কবির নাম কৃত্তিবাস, পণ্ডিত তাঁর পরিচয়, কতকটা নামেরই অপরিহার্য অঙ্গ হয়ে দাঁড়িয়েছিল। ভণিতায় ˊ-প্রযুক্ত নাম-পরিচয়ের একটি নিদর্শন, "কৃত্তিবাস পণ্ডিত কবিত্বে বিচক্ষণ"। কবির কৌলিক উপাধি ওঝা। কৃত্তিবাস নামটি শিবঠাকুরের। পূর্ণতর তৎসম শব্দটি কৃত্তিবাসস্ (প্রথমান্ত বিভক্তিযুক্ত হয়ে কৃত্তিবাসাঃ)। ব্যুৎপত্তি, কৃত্তি (চর্ম) বাসস্ (পরিধান) যাঁর, বহুব্রীহি সমাস-নিষ্পন্ন নিত্যসমাস-সিদ্ধ শব্দ। কুমারসম্ভব-কাব্যের প্রথম সর্গে কালিদাস বলেছেন, "স কৃত্তিবাসাস্তপসে যতাত্মা"—তপস্যার জন্য আত্ম-নিয়ন্ত্রণ করেছিলেন দেবতা কৃত্তিবাস। মালবিকাগ্নিমিত্র নাটকের প্রারম্ভে নান্দীশ্লোকে কবি দেবতাকে স্মরণ করেছেন এই নামে, "যঃ স্বয়ং কৃত্তিবাসাঃ"। ব্যঞ্জনান্ত কৃত্তিবাসস্ শব্দের অন্ত্য স্-কার বাংলায় পরিত্যক্ত হয়েছে।

কৃত্তিবাস পণ্ডিত—
নাম-পরিচয়

মেঘনাদ-বধের চতুর্থ সর্গের প্রারম্ভিক বাল্মীকি-প্রণাম-পূর্বক কবিবন্দনায় কোন-কোন সংস্করণে কৃত্তিবাস-নামটির রূপান্তরিত পাঠ 'কীর্তিবাস' পাওয়া যায়। "কীর্তিবাস কীর্তিবাস কবি, এ বঙ্গের অলংকার"। এই পাঠ ধরলে শব্দমন্ত্রের সিদ্ধসাধক কবি-মধুসূদনের শব্দের যাদু, অর্থগৌরব এবং অলংকার-ব্যঞ্জনা অনেকখানি অন্তরালে চলে যায়। আমাদের মনে হয়, কবির অভিপ্রেত পাঠ "কৃত্তিবাস, কীর্তিবাস কবি," অথবা, "কীর্তিবাস কৃত্তিবাস কবি'। পাশাপাশি দুটি প্রয়োগের একটি কৃত্তিবাস, কবির নাম, অপরটি কীর্তিবাস বিধেয় বিশেষণ, যার অর্থগৌরব, অলংকারচাতুর্য এবং ধ্বনিগুণে বিচিত্র, কীর্তিতে বাস বা বসতি যাঁর, কীর্তি বাস বা পরিধেয় বসন যাঁর, এবং কীর্তি বাস বা সৌরভ যাঁর।

কবির প্রায় পাঁচ শতাব্দী পরে, অপেক্ষাকৃত সাম্প্রতিক কালে, কবির আত্মবিবরণী পাওয়া গিয়েছে। হারাধন দত্ত ভক্তিনিধি এর আবিষ্কর্তা। আচার্য দীনেশচন্দ্র সেন তাঁর 'বঙ্গভাষা ও সাহিত্য'-এর দ্বিতীয় সংস্করণে (১৯০১ খৃষ্টাব্দ) এই আত্মবিবরণী প্রকাশ করেন। প্রাচ্যবিদ্যা-মহার্ণব নগেন্দ্রনাথ বসুর সংগ্রহে নলিনীকান্ত ভট্টশালী মহাশয় এই আত্মবিবরণী দেখেছেন। বঙ্গীয় সাহিত্য-পরিষদের গ্রন্থাগারেও আত্মবিবরণীর পুঁথি সংরক্ষিত হয়েছিল।

কৃত্তিবাসের
আত্মবিবরণী

একই সূত্র থেকে, সংভবতঃ ভক্তিনিধি মহাশয়ের কাছ থেকে এর প্রথম সন্ধান পাওয়া যায়। পূর্বোক্ত মনীষিগণ আত্মবিবরণীকে অকৃত্রিম মনে করেছেন। পরবর্তী পণ্ডিতেরা কেউ কেউ এর প্রামাণিকতায় অনাস্থা প্রকাশ করেছেন।

পুঙ্খানুপুঙ্খরূপে আত্মবিবরণীর ভাষা, বিষয়বস্তু ও বর্ণিত স্থানকালের পরিবেশ পর্যালোচনা করে আমাদেরও মনে হয়েছে, আত্মবিবরণী অকৃত্রিম। একে জাল মনে করবার অনুকূলে অপর পক্ষ গ্রহণযোগ্য যুক্তি দিতে পারেননি, অনুমানাশ্রয়ী স্বাভিমত-প্রীতিই তাতে প্রকাশ পেয়েছে।

আত্মবিবরণীর বিশ্লেষণ ও প্রামাণিকতা-বিচার

আত্মবিবরণী এবং স্ব-রচিত রামায়ণের ভণিতায় প্রায় সর্বত্র কবি স্ব-নামের সঙ্গে পণ্ডিত-শব্দটি প্রয়োগ করেছেন। মধ্যযুগের বাঙালী কবিরা ব্রাহ্মণ হলে ভণিতাংশে স্ব-নামের সঙ্গে দ্বিজ, এবং অব্রাহ্মণ হলে কৌলিক বা সাম্মানিক উপাধি ব্যবহার করতেন, যেমন দ্বিজ চণ্ডীদাস, দ্বিজ বংশীদাস, বসু রামানন্দ, রায় বসন্ত, কবিকঙ্কণ, কবিরঞ্জন, রায়গুণাকর। কৃত্তিবাসের নামের সহচর পণ্ডিত-শব্দটি কবির পাণ্ডিত্য এবং পাণ্ডিত্য-সচেতন আত্মপ্রত্যয় দুই ই সূচিত করে। কথকের মুখে রামায়ণ শুনে তিনি পয়ার-প্রবন্ধে রামকথা গেঁথেছিলেন, এরূপ অনুমান এর দ্বারা নিরস্ত হয়। কবি সংস্কৃতজ্ঞ, নানা শাস্ত্রে নিষ্ণাত এবং বাল্মীকির সংস্কৃত রামায়ণে এবং রামকথাশ্রিত সংস্কৃত সাহিত্যে অধীতী ছিলেন।

আত্মবিবরণী অনুসারে "এগার নিবড়ে যখন বারতে প্রবেশ" তখন কবি বিদ্যাশিক্ষার জন্য বড়গঙ্গার পার গুরুগৃহে যাত্রা করেন। প্রতিভাশালী ব্রাহ্মণতনয় অপেক্ষাকৃত অল্প বয়সে প্রথম যৌবনেই বহুশাস্ত্রের অনুশীলন ও কাব্যচর্চা করেন—

কবির বিদ্যাভ্যাস এবং বিদ্যাসমাপনান্তে রাজদর্শন

"সরস্বতী অধিষ্ঠান আমার শরীরে।
নানা ছন্দে নানা ভাষা আপনা হৈতে স্ফুরে।।"

গৌড়েশ্বরকে তিনি পাঁচটি শ্লোকের ভেট পাঠিয়ে রাজদর্শনার্থী হয়েছিলেন। "পঞ্চশ্লোক ভেটিলাম রাজা গৌড়েশ্বরে।" রাজানুচরের 'হাতসানি'তে ত্বরান্বিত হয়ে রাজসান্নিধ্যে গমন এবং 'চারিহাত অন্তরে' অবস্থান করে আমাদের কবি উপস্থিতমতো আরও সাতটি শ্লোক পড়েন। সাকুল্যে দ্বাদশটি শ্লোক নিশ্চয়ই সংস্কৃত ভাষায় বিরচিত হয়েছিল। পয়ার-প্রবন্ধে গাঁথা শ্লোক, কৃত্তিবাসের কালে, বর্ণিত রাজসভার পরিবেশে সমাদৃত হবার সম্ভাবনা ছিল না। রবীন্দ্রনাথ তাঁর 'পুরস্কার' কবিতায় অনামা কবিকে স্ব-রচিত সংস্কৃত শ্লোকের মাধ্যমে স্ব-পরিচায়িত করে রাজসভায় হাজির করেছেন।

মুনিমধ্যে বাল্মীকি এবং পণ্ডিতমধ্যে কৃত্তিবাস অগ্রগণ্য। এমন একটি কবিম্মন্য পাণ্ডিত্যাভিমান কৃত্তিবাসের কবি-ব্যক্তিত্বের অঙ্গীভূত ছিল। এটি অস্বাভাবিক নয়। কারণ মহাপ্রভুর-আনা দৈন্যবিনয়ের হাওয়া তখনও বাঙালীর জীবনে ও সাহিত্যে বইতে শুরু করেনি।

"মুনিমধ্যে বাখানি বাল্মীকি মহামুনি।
পণ্ডিতের মধ্যে কৃত্তিবাস গুণী।"

কৃত্তিবাসের দুশো বছর পরে কৃষ্ণদাস কবিরাজ চৈতন্যচরিতামৃতের সমাপ্তিতে বলেছেন—

"চৈতন্যচরিতামৃত যেইজন শুনে।
তাহার চরণ ধুঞি্য়া করোঁ মুই পানে।।"

কৃত্তিবাস তাঁর আত্ম-সচেতন ভাব নিয়ে পৃষ্ঠপোষক গৌড়েশ্বরের মহিমা ও বদান্যতাকে স্বীকৃতি দিয়েছেন—

"পঞ্চগৌড় চাপিয়া গৌড়েশ্বর রাজা।
গৌড়েশ্বর পূজা কৈলে গুণের হয় পূজা।।"

কিন্তু পাণ্ডিত্যে সুপ্রতিষ্ঠিত কবি ছিলেন নির্লোভ, অযাচক ও অপ্রতিগ্রহশীল। সেজন্যেও তিনি যথেষ্ট অভিমান পোষণ করতেন। জনাকীর্ণ রাজসভায় 'চন্দনের ছড়ায়' সুবাসিত এবং 'পুষ্পমালে' বিভূষিত হয়ে তিনি কোনও যাচ্ঞা বা দানগ্রহণ করেননি। যদিও,

"পাত্রমিত্র সবে বলে শুন দ্বিজরাজে।
যাহা ইচ্ছা হয় তাহা চাহ মহারাজে।।"

পাণ্ডিত্য ও ব্রাহ্মণ্যের গৌরব সমুন্নত শিরে বহন করে মধ্যযুগের 'দ্বিজরাজ' মহারাজের সভাকে বুঝিয়ে দিলেন—

"কারো কিছু নাহি লই করি পরিহার।
যথা যাই তথায় গৌরবমাত্র সার।।
যত যত মহাপণ্ডিত আছয়ে সংসারে।
আমার কবিতা কেহ নিন্দিতে না পারে।।"

যে-দেবতাটির নাম কৃত্তিবাস-কবি বহন করতেন, তমোগুণের পরমাশ্রয় সেই দেবতার স্বভাবেরও অংশকলা তাঁর চরিত্রে বর্তেছিল। আত্মাদর, স্বল্পে সন্তুষ্টি, রোষতোষাশ্রিত গুণাবলী শিবকল্প কবির কবিব্যক্তিত্বের বিভূতি রচনা করেছিল। কৃত্তিবাসী রামায়ণে রৌদ্র, ভয়ানক, অদ্ভুত, বীভৎস প্রভৃতি বিচিত্র রসের স্ফুরণ রামায়ণের সর্বাতিশায়ী করুণ রসের প্রবাহকে কিঞ্চিৎ স্তিমিত করেছিল। সাক্ষাৎ-শিক্ষাগুরুর প্রশংসা করতে গিয়ে কবি তাঁর গৌরব-প্রকাশে 'উম্মাকার' পরিচয়টি তুলে ধরেছেন—

"ব্যাস বশিষ্ঠ যেন বাল্মীকি চ্যবন।
হেন গুরুর ঠাঁই আমার বিদ্যা-সমাপন ॥
ব্রহ্মার সদৃশ গুরু বড় উদ্মাকার।
হেন গুরুব ঠাঁই আমার বিদ্যার উদ্ধার ॥"

কিন্তু এই রুদ্র-প্রচণ্ড উদ্মাকার গুরুও কৃতী শিষ্যের প্রতি স্নেহে প্রশংসায় তরল।

"গুরুস্থানে মেলানি লইলাম মঙ্গলবার দিবসে।
গুরু প্রশংসিলা মোরে অশেষ বিশেষে ॥"

এ-কালে আমরা যেমন প্রখ্যাত গুরুর প্রশংসাপত্র পকেটে করে পদ ও পদবী দখল করবার জন্য অভিযান করি, কবি কৃত্তিবাসও তেমন গুরুর প্রশংসা-পাথেয় সম্বল করে সারস্বত অভিযানে ও কবিকর্মে অগ্রসর হয়েছিলেন।

ভাষা-রামায়ণ রচনার প্রবর্তনা কবিকে স্বয়ং 'গৌড়েশ্বর'ই দিয়েছিলেন।

"সন্তুষ্ট হইয়া রাজা দিলেন সন্তোক।
রামায়ণ রচিতে করিলা অনুরোধ ॥"

এই গৌড়েশ্বরকে রুকনুদ্দীন বারবক্‌শাহ্‌ বা অপর কোনও মুসলমান শাসক অনুমান করবার পক্ষে তেমন যুক্তি নেই।

কবি আরও বলেছেন,

"বাপমায়ের আশীর্বাদে গুরু আজ্ঞাদান।
রাজাজ্ঞায় রচে গীত সপ্তকাণ্ড গান ॥
সাতকাণ্ড কথা হয় দেবের সৃজিত।
লোক বুঝাবার তরে কৃত্তিবাস পণ্ডিত ॥"

কবির আত্মরতি ও গুরুগৌরবের সঙ্গে যুক্ত ছিল তাঁর স্বস্থান এবং স্ব-বংশীয় স্বজন সম্পর্কে গৌরববুদ্ধি। বঙ্গদেশে প্রমাদ উপস্থিত হলে (অনুমান, সম্রাট বলবনের বিরুদ্ধে বাংলার শাসক তুঘ্‌রীল খাঁর বিদ্রোহ) বেদানুজ (যে দানুজে বা দনুজমর্দন?) রাজার পাত্র নরসিংহ ওঝা গঙ্গাতীরে স্থান খুঁজে খুঁজে ফুলিয়া গ্রামে এসে 'চেপে' বসতি করলেন। ফুলিয়া গ্রামখানি পূর্বে মালিজাতির হাতে-গড়া মনোহর মালঞ্চ ছিল।

কবির স্বস্থান ও স্ববংশ

"গ্রামরত্ন ফুলিয়া জগতে বাখানি।
দক্ষিণে পশ্চিমে বহে গঙ্গা তরঙ্গিণী ॥"

ফুলিয়ায় নরসিংহ ওঝার "ধনধান্য পুত্রপৌত্রে বাড়য়ে সন্ততি"। গর্ভেশ্বর নরসিংহের 'মহাশয়' পুত্র। গর্ভেশ্বরের 'সংসারে বিদিত' সাত পুত্র। জ্যেষ্ঠপুত্র ভৈরব, "রাজসভায় তার অধিক গৌরব"। অন্যতম পুত্র মুরারি,

"জ্ঞানেতে কুলেতে ছিল মুরারি ভূষিত"। কবির এই পিতামহ ছিলেন অশেষ গুণালঙ্কৃত, বিদ্যাবদাত, 'সুন্দর মূরতি' এবং 'মদরহিত'।

"মহাপুরুষ মুরারি জগতে বাখানি।
ধর্মচর্চায় রত মহান্ত যে মানী ॥
মদরহিত ওঝা সুন্দর মূরতি।
মার্কণ্ড ব্যাস সম শাস্ত্রে অবগতি।"

পিতামহের 'মদরহিত' চরিত্র আত্মাভিমানী কবির বিশেষ শ্রদ্ধা ও আকর্ষণের বিষয় ছিল। মুরারি সম্বন্ধে আরও বলা হয়েছে, "বঙ্গভাগে ভুঞ্জে তিঁহ সুখের সংসার"। এই সুখ, স্বচ্ছতা ও নিরাপত্তার বর্ণনার সঙ্গে একটি ঐতিহাসিক তাৎপর্যপূর্ণ উক্তি আমাদের বিশেষ বিবেচ্য, "দেশ যে সমস্ত ব্রাহ্মণের অধিকার"। তুর্কী-আক্রমণোত্তর দ্রুত-বর্ধমান ইসলাম-প্রভাবিত গৌড়বঙ্গে এই উক্তি কি কোনও ব্রাহ্মণাধিপতির সংকেত বহন করে না ?

"কুলে শীলে ঠাকুরালে গোসাঁই প্রসাদে।
মুরারি ওঝার পুত্র সব বাড়য়ে সম্পদে ॥"

প্রাক্-চৈতন্য যুগে 'গোসাঁই'-শব্দটি ঈশ্বরার্থে ব্যবহৃত হত। 'ঠাকুরাল' বা 'ঠাকুরালি' শব্দ ঠাকুরের ভাব বা ব্রাহ্মণোচিত গুণ এবং প্রভুত্ব দুই-ই বুঝাত। মুরারি-পুত্র বনমালী কৃত্তিবাসের পিতা। মাতা মালিনী, "মাতা পতিব্রতার যশ জগতে বাখানি"। কবির "ছয় সহোদর হৈল এক যে ভগিনী।" 'গুণশালী' ছয় ভাইয়ের মধ্যে "ভাই মৃত্যুঞ্জয় করে ষড়্-উপবাস", "ভাই শ্রীধর নিত্য উপবাসী"। এ-কালে রাজনৈতিক কারণে অনশন-সত্যাগ্রহ আরম্ভ হবার ছ-শো বছর আগে কৃত্তিবাসের পুণ্যকামী সহোদরগণ উপবাসের কৃচ্ছ্রবরণে পরমাগ্রহী ছিলেন। কবির অপরাপর সহোদর "সহোদর শান্তিমাধব সর্বলোকে ঘুষি," "বলভদ্র চতুর্ভুজ নামেতে ভাস্কর"। সহোদরদের কথা বলেই কবি ক্ষান্ত হননি। মুখটি বংশের জ্ঞাতিগোত্র, সূর্যপণ্ডিত, তাঁর পুত্র বিভাকর, যিনি "সর্বত্র জিনিয়া পণ্ডিত বাপের সোসর"। সূর্যপুত্র নিশাপতি, যাঁর "বড় ঠাকুরাল", "সহস্র-সংখ্যক লোক দ্বারেতে যাঁহার", যাঁকে "রাজা গৌড়েশ্বর দিল প্রসাদী এক ঘোড়া। পাত্রমিত্র সকলে দিলেন খাসাজোড়া" ॥ আরও ছিলেন,

"গোবিন্দ জয়আদিত্য ঠাকুর বসুন্ধর।
বিদ্যাপতি রুদ্র ওঝা তাহার কোঙর ॥
ভৈরবসুত গজপতি বড় ঠাকুরাল।
বারাণসী পর্যন্ত কীর্তি ঘোষয়ে যাঁহার।
মুখটী বংশের পদ্ম শাস্ত্রে অবতার।
ব্রাহ্মণ সজ্জন শিখে যাঁহার আচার ॥"

স্ববংশের মুখ্য ব্যক্তিদের নামপরিচয় 'বাখানি' কবি পাঁচালী-ছন্দে গাঁথা কুলপ্রশস্তি শেষ করেছেন।

"কুলে শীলে ঠাকুরালে ব্রহ্মচর্যগুণে।
মুখটী বংশের যশ জগতে বাখানে।।"

মুখটী সন্তানগণের সদাচার, বিদ্যা, বিনয়, প্রতিষ্ঠা, উপবাসাদি তপস্যা, তীর্থযোগ প্রভৃতি গুণাবলীর কবিপ্রদত্ত বর্ণনা পড়তে গিয়ে আমাদের অনিবার্যভাবে কৌলীন্য-জ্ঞাপক পারিভাষিক শ্লোকটি মনে এসে যায়—

"আচারো বিনয়ো বিদ্যা প্রতিষ্ঠা তীর্থদর্শনম্।
নিষ্ঠাবৃত্তিস্তপোদানং নবধা কুললক্ষণম্।।"

সমগ্র আত্মবিবরণীতে উল্লিখিত নামগুলি এবং সভা-পরিবেশের বর্ণনা থেকে মনে হয়, গৌড়েশ্বরের সভা ছিল হিন্দু রাজসভা, মুসলমান দরবার নয়। 'রাজপণ্ডিত হব মনে আশা করে' পাণ্ডিত্য-সচেতন এবং আচার-পরায়ণ এই ব্রাহ্মণতনয় রাজসভার সমাশ্রয় চেয়েছিলেন। সংস্কৃত শ্লোকের ভেটও সংস্কৃতজ্ঞ পণ্ডিত-শোভিত হিন্দু রাজসভাকে সূচিত করে। দ্বারী থেকে পাত্রমিত্র সকলের নাম এবং আচার-আচরণ ততখানি ইসলামীয় আদব-কায়দার নয়, যতখানি হিন্দুয়ানি ধরণধারণের পরিচায়ক। 'সপ্তঘটি বেলা'য় গৌড়েশ্বর সভাসীন হবার আগেই এত্তেলা দিয়ে 'রাজাজ্ঞা অপেক্ষা করি' কবি প্রতীক্ষারত ছিলেন। 'সুবর্ণ লাঠি হাতে' দ্বারী 'শীঘ্র ধাই' হাঁক দিল—

"কার নাম ফুলিয়ার মুখটী কৃত্তিবাস।
রাজার আদেশ হৈল করহ সম্ভাষ।।"

রাজদর্শনার্থী কবি নয়টি দেউড়ি পার হয়ে রাজদর্শনে নেত্রসুখ অনুভব করলেন। "সিংহ সম দেখি রাজা সিংহাসনোপরে।"

রাজার ডাহিনে পাত্র জগদানন্দ, তাঁর পাশে 'ব্রাহ্মণ সুনন্দ'। বামেতে কেদার খাঁ (খাঁ-উপাধিধারী সম্ভবতঃ রাজার স্বশ্রেণীর বারেন্দ্র ব্রাহ্মণ), ডাহিনে নারায়ণ। কবির প্রবেশ-মুহূর্তে পাত্রমিত্র নিয়ে গৌড়েশ্বর 'পরিহাসে মন' দিয়েছেন। সভাতে আরও বিরাজমান ছিলেন গন্ধর্ব রায় (রায় উপাধি, রাজ-শব্দের অপভ্রংশ, প্রথমে ছিল বারেন্দ্র ব্রাহ্মণের, পরে সার্বজনিক কৌলিক উপাধি হয়ে উঠেছে)। গান্ধর্ব রায়ের পরিচয়, "রাজসভায় পুজিত তিঁহ গৌরব অপার"। রাজসভার প্রায় একটি চলমান চিত্র কবি দিয়েছেন।

"ডাহিনে কেদার রায় বামেতে তরণী।
সুন্দর শ্রীবৎস আদি ধর্মাধিকারিণী।।
মুকুন্দ রাজার পণ্ডিত প্রধান সুন্দর।
জগদানন্দ রায় মহাপাত্রের কোঙর।।

রাজার সভাখান যেন দেব অবতার।
দেখিয়া আমার চিত্তে লাগে চমৎকার ॥
চারিদিকে নাট্যগীত সর্বলোকে হাসে।
চারিদিকে ধাওয়াধাই রাজার আওয়াসে ॥''

আঙিনায় 'রাঙা মাজুরি' বিছানো, উপরে 'নেতের পাছুড়ি', মাথার উপরে 'পাটের চাঁদোয়া'। এ-হেন সভায় ''মাঘ মাসে খরা পোহায় রাজা গৌড়েশ্বর''। কবির জন্ম এবং রাজদর্শন দুই-ই পুণ্য মাঘ মাসে। 'রাজা', 'গৌড়েশ্বর' এবং 'রাজা গৌড়েশ্বর' এই তিন ভাবে কবি পৃষ্ঠপোষকের উল্লেখ করেছেন।

রাজসভায় উল্লেখযোগ্য ঘটনা কবি-কর্তৃক 'নানা ছন্দে রসাল' শ্লোকপাঠ, কবির পুষ্পমাল্য লাভ এবং রাজ-পারিষদ কেদার খাঁ কর্তৃক তাঁর শিরে চন্দনের ছড়াবর্ষণ। এই সবিস্তার সভাপরিবেশ ও ঘটনাবিবৃতির মধ্যে অনুক্তনামা রাজা গৌড়েশ্বর রুকনুদ্দীন বারবক্ শাহ্, না, রাজা গণেশ? এই প্রসঙ্গে আর একটি বিষয়ের উল্লেখ করতে হয়। বাংলা সাহিত্যের ইতিহাসগুরু আচার্য দীনেশচন্দ্র সেনের মতে মধ্যযুগে ভাষা-সাহিত্যের স্বীকৃতি এবং বাংলাভাষার দ্রুত প্রসারের মূলে মুসলমান শাসকদের পৃষ্ঠপোষকতা প্রধান কারণ হিসাবে কাজ করেছিল। হিন্দুর সারস্বত জগতে এই নূতন আবহসঞ্চার নাকি অ-বাঞ্ছিত ছিল। এর সমর্থনে ''কৃত্তিবেসে কাশীদেসে আর বামুনঘেঁষে, এ তিন সর্বনেশে'' এই ছড়াটি এবং একটি সংস্কৃত শ্লোকের তিনি উদ্ধার করেছেন—

''অষ্টাদশ পুরাণানি রামস্য চরিতানি চ।
ভাষায়াং মানবঃ শ্রুত্বা রৌরবং নরকং ব্রজেৎ ॥''

'বঙ্গভাষা ও সাহিত্য'-গ্রন্থের অষ্টম সংস্করণ, ৭৫ পৃষ্ঠায় তিনি বলেছেন ''মুসলমান সম্রাট ও সম্ভ্রান্ত ব্যক্তিগণের কৌতূহলনিবৃত্তির জন্যই বাজদ্বারে দীনহীনা বঙ্গভাষার প্রথম আহ্বান পড়িয়াছিল। গৌড়েশ্বর যে-ভাষাকে উৎসাহপ্রদান করিলেন, হিন্দু রাজগণ তাহাকে অগ্রাহ্য করিতে পারিলেন না।'' বাংলা ভাষায় প্রথম ভাগবত-পাঁচালীকার মালাধর বসু এবং ভাষা-মহাভারতের রচয়িতা পরমেশ্বর মুসলমান শাসনকর্তাদের নিকট থেকে যথাক্রমে গুণরাজ খাঁ ও কবীন্দ্র উপাধিলাভ করেছিলেন, এ-কথা সত্য। কিন্তু কৃত্তিবাস তার আগেই রামগুণগান করে রামায়ণ প্রচার করেন। পূর্ববর্তী পাল ও সেন রাজগণের সময়ে এবং হয়ত তারও পূর্বে গৌড়বঙ্গে রামায়ণ মহাভারত ও ভাগবতশাস্ত্রের প্রচার ছিল। বাঙালী 'কলিকাল-বাল্মীকি' সন্ধ্যাকর নন্দী ও গৌড় অভিনন্দের রামচরিত সংস্কৃত ভাষায়

রচিত হলেও বাঙালীর রসানুভূতির পরিপুষ্টি সাধন করেছিল। বাঙালী ভট্টনারায়ণের 'বেণীসংহার' নাটক রচনা এবং তাতে দ্রৌপদীর মহিমময়ী ক্ষাত্র নারীমূর্তির নাট্যরূপায়ণ এ-দেশে দীর্ঘকালের মহাভারতানুশীলনেব সাক্ষ্য বহন করে। ১৩১৭ বঙ্গাব্দে প্রকাশিত এবং অধুনা-বিস্মৃত 'গৌড়ের ইতিহাস'গ্রন্থের প্রথম খণ্ডে ১৩৬ পৃষ্ঠায় রজনীকান্ত চক্রবর্তী মদনপালদেবের (১১১৫-১১৩০ খৃীঃ) তাম্রশাসনের প্রতি সকলের দৃষ্টি আকর্ষণ করে লিখেছিলেন, "রাজমহিষী চিত্রমতিকা দেবী বটেশ্বর স্বামি নামক ব্রাহ্মণকে মহাভারত পাঠে নিযুক্ত করেন। মহাভারত-পাঠের দক্ষিণাস্বরূপ ইহা প্রদত্ত হয়। 'ভগবন্তম্ বুদ্ধ ভট্টারকমুদ্দিশ্য' অর্থাৎ ভগবান বুদ্ধদেব প্রীত হইবেন মনে করিয়া রাজা মহাভারত-পাঠককে দক্ষিণাদান করেন। ইহা হইতে প্রতীতি হইতেছে যে, এই সময়ে রাজসংসার হইতে হিন্দু ও বৌদ্ধের পার্থক্য তিরোহিত হইয়াছিল।" গৌড়ের ইতিহাসে প্রদত্ত এই তথ্য এ-কালের সুধীও ব্যবহার করেছেন।

জয়দেব, বিদ্যাপতি ও বড়ু চণ্ডীদাস প্রাচ্য ভারতে ভাগবত-প্রচলনের সাক্ষ্য বহন করেন। সুতরাং মুসলমান-পৃষ্ঠপোষকতায় মুসলমান প্রভাবের যুগে হিন্দুর জাতীয় সংহতিরক্ষার জন্য রামায়ণ মহাভারত ও ভাগবত প্রচার হয়েছিল, এটি একটি অর্ধসত্য বলে মনে হয়। কারণ, মুসলমানাধিকার এবং মুসলমান শাসকের পৃষ্ঠপোষকতা বঙ্গভাষা ও সাহিত্য প্রসারের নিমিত্ত-কারণ নয়, এটি অনুষঙ্গী ব্যাপার। পূর্বাপর পাল ও সেন রাজন্যবৃন্দের উৎসাহ ও প্রেরণায় শাস্ত্রগ্রন্থ-প্রচারের লোকায়ত প্রয়াসের ক্রীড়াকন্দুকটি গড়িয়ে গড়িয়ে চলে আসছিল, ক'জন মাত্র উদারচেতা বিদ্যোৎসাহী মুসলমান শাসক তাতে নতুন গতিবেগের সঞ্চার করেন। কৃত্তিবাসের 'লোক বুঝাবার তরে' পরিকল্পনার উপর গীতার 'লোকসংগ্রহ'এর ছায়াপাত হয়ে থাকতে পারে। এই আদর্শের আনুগত্যে এবং রাজাদেশে পণ্ডিত-কবি কৃত্তিবাস সংস্কৃতানভিজ্ঞ স্বজাতীয়দের মধ্যে ভাষা-রামায়ণ প্রচার করেন। মধ্যযুগের হিন্দুসামন্ত রাজাদের উৎসাহে ও আনুকূল্যে বহু হিন্দুকবি রামায়ণ মহাভারত ও পুরাণেতিহাস-সংক্রান্ত কাব্য রচনা করেন।

**আত্মবিবরণীর সন-তারিখ**

এইবার আত্মবিবরণীতে প্রাপ্ত সনতারিখ সম্বন্ধে কিছু আলোচনা করতে হয়। এ-দেশের প্রাচীন কবিরা সোজাসুজি গ্রন্থরচনার সনতারিখ উল্লেখ করা পরিহার করে চলেছেন। পিছনের দিক থেকে পেঁচিয়ে নাক দেখাবার মতো তাঁরা যে-ভাবে সন-তারিখের সংকেত দিয়েছেন হেঁয়ালির মতো, তার সত্যোদ্ধার করতে গেলে গাণিতিক, জ্যোতিষিক ও আভিধানিক বিশারদ হতে হয়। ফুলিয়ার পণ্ডিত-কবি আত্ম-সংক্রান্ত অনেক কথা বলে এখানে এসে বক্রপন্থা অনুসরণ করে বলেছেন—

"আদিত্যবার শ্রীপঞ্চমী পূর্ণ মাঘ মাস।
তথি মধ্যে জন্ম লইলাম কৃত্তিবাস।।"

এই কুহেলীময় উক্তি থেকে তথ্য পাওয়া গেল, কবিজন্মের দিন মাঘ মাস, রবিবার, শুক্লা পঞ্চমী তিথি, সরস্বতী পূজা এবং সংক্রান্তি অর্থাৎ মাঘমাসের শেষ দিন। সব আছে, নেই শুধু সনটি। এরূপ যোগাযোগ কখন হয়েছিল, জ্যোতিষিক গণনার সাহায্যে যোগেশচন্দ্র রায় বিদ্যানিধি সে-সম্বন্ধে পাণ্ডিত্যপূর্ণ বিচারপূর্বক সিদ্ধান্ত করেন, ১৪৩২ খ্রীস্টাব্দের ২৯শে মাঘ, রবিবার কৃত্তিবাসের জন্মদিন। রাজা গণেশের রাজ্যকাল ১৪১৪-১৪১৮ খ্রীস্টাব্দ। এই গণনায় ব্রাহ্মণ নরপতির সঙ্গে কৃত্তিবাসকে যুক্ত করা যায় না। 'পূর্ণ' মাঘ মাসের পরিবর্তে 'পুণ্য' মাঘ মাস ধরে পুনর্বিচার করা হয়। মাঘ মাসটি পুণ্য মাস, কারণ এই মাসে বহু পুণ্যকার্যের অনুষ্ঠান হয়। সুতরাং পুণ্য মাঘ মাস পাঠই অধিকতর রীতিসম্মত। তাই মাঘী সংক্রান্তির তথ্যটি বাদ দিয়ে অপর তথ্যগুলির সমাবেশে গণনায় পাওয়া গেল ১৩৯৮ খ্রীস্টাব্দ। এই বৎসর জন্ম নিলে কবির রাজা গণেশের সভায় উপস্থিতি এবং প্রায় বিশ বছর বয়সের কাছাকাছি সময়ে পাঠসমাপ্তির সম্ভাবনা সুনিশ্চিত হয়। ১৪৮০ খ্রীস্টাব্দে দেবীবর ঘটক মেলবন্ধন করেন। কৃত্তিবাসের ভ্রাতুষ্পুত্রের নামে মালাধর খানী মেল এবং পিতৃব্যপুত্র লক্ষ্মীধরের পৌত্র অর্থাৎ কবির ভ্রাতুষ্পৌত্র গঙ্গানন্দের নামে ফুলিয়া মেল প্রবর্তিত হয়। তাঁরা দুজন নিশ্চয়ই সামাজিক প্রতিষ্ঠাপন্ন ব্যক্তি ছিলেন এবং কবি সম্ভবতঃ তখন লোকান্তরিত হয়েছিলেন। তিনি বেঁচে থাকলে তাঁর তখন বয়স হ'ত আশির উপরে এবং নিঃসংশয়ে কুলের শ্রেষ্ঠ ব্যক্তি হিসাবে তাঁকে নিয়েই মেলবন্ধন হ'ত। ১৪৮৫ খ্রীস্টাব্দে রচিত ধ্রুবানন্দ মিশ্রের মহাবংশে "কৃত্তিবাসঃ কবির্ধীমান্ সাম্যশান্তিজনপ্রিয়ঃ" এবং তাঁর সহোদরেরা উল্লিখিত হয়েছেন। আচার্য দীনেশচন্দ্র সেন, বিদ্যানিধি যোগেশচন্দ্র রায়, প্রত্নতত্ত্ববিশারদ নলিনীকান্ত ভট্টশালী এবং অধ্যাপক দীনেশচন্দ্র ভট্টাচার্য কৃত্তিবাসের জন্মাব্দ নিয়ে বিচার ও আলোচনা করেছেন। এই আলোচনার গহনে প্রবেশ করবার কতকটা দুঃসাধ্য অধ্যবসায় থেকে আমরা বিরত হলাম।

আমাদের মনে রাখতে হবে, মহাপ্রভুর আবির্ভাব ১৪০৭ শকাব্দের অর্থাৎ ১৪৮৬ খ্রীস্টাব্দের ফাল্গুনী পূর্ণিমায়। পূর্বোক্ত সিদ্ধান্ত অনুসারে

**কৃত্তিবাসের রামনাম ও মহাপ্রভুর কৃষ্ণনাম— দুইয়ের সম্পর্ক**

কৃত্তিবাসের জন্ম মহাপ্রভুর ৮৮ বৎসর পূর্বে। পবিত্র পঞ্চদশ শতাব্দীর বহুলাংশ ধরে কৃত্তিবাস রামনাম গান করে মহাপ্রভুর ষোলো নাম বত্রিশ অক্ষর কীর্তনের আসর প্রস্তুত করে গিয়েছিলেন। কৃত্তিবাসী রামায়ণ এক হিসাবে মহাপ্রভুর আগমনী

গান। রামনামের সঙ্গে হরি ও কৃষ্ণ দুটি নাম যোগ করে মহাপ্রভু নামাক্ষরের রহস্যমধুর বিচিত্র সমাবেশে নামমালা গেঁথে গিয়েছেন—

"হরে কৃষ্ণ হরে কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ হরে হরে।
হরে রাম হরে রাম রাম রাম হরে হরে॥"

হরিনাম ৮ বার + রামনাম ৪ বার + কৃষ্ণনাম ৪ বার = ১৬ নাম, বত্রিশ অক্ষর। মহাপ্রভুর পূর্বে জয়দেব ও বিদ্যাপতি 'মাধবনাম', পদকর্তা চণ্ডীদাস 'শ্যামনাম' এবং কৃত্তিবাস 'রামনাম' গান করেছেন। আমাদের কালে অন্তর্দৃষ্টি-সম্পন্ন কবি-মধুসূদন 'কৃত্তিবাস'-শীর্ষক 'চতুর্দশপদী'তে বলেছেন—

"গাওগো রামের নাম সুমধুর তানে,
কবি-পিতা বাল্মীকিকে তপে তুষ্ট করি॥"

'হরিনামমূর্তি' মহাপ্রভু নিত্যাকর্ষক পরতত্ত্ব-বাচক কৃষ্ণ নামটির উপর জোর দিয়েছেন—

"কৃষি ভূর্বাচকঃ শব্দঃ ণশ্চ নিবৃতিবাচকঃ।
তয়োরৈক্যং পরং ব্রহ্ম কৃষ্ণ ইত্যভিধীয়তে॥"

কালিদাসের কাব্যে কৃষ্ণ ও বিষ্ণু সমার্থক, ভগবৎ-সত্তার নামভেদরূপে পাওয়া যায়। মেঘদূতে পাই, 'বর্হেণেব স্ফুরিতরুচিনা গোপবেশস্য বিষ্ণোঃ' (গোপ-বেশধারী বিষ্ণুর, অর্থাৎ কৃষ্ণের, চূড়াশোভী ময়ূরপুচ্ছের ন্যায়), এবং কুমারসম্ভবে আছে, 'ব্যাদিশ্যতে ভূধরতামবেক্ষ্য কৃষ্ণেন দেহোদ্বহনায় শেষঃ।' (তৃতীয় সর্গ, ১৩শ শ্লোক)—অর্থাৎ অনন্তনাগের পৃথিবী ধারণের ক্ষমতা দেখে কৃষ্ণ (বিষ্ণু) তাঁকে ক্ষীরাব্ধি-শয়নকালে স্বদেহ-বহনের আদেশ দিয়েছিলেন। কৃত্তিবাসের রামায়ণে উত্তরাকাণ্ডে রাবণ কর্তৃক যমপুরী আক্রমণের বৃত্তান্তে পাওয়া যায়—

"করেছে বিষ্ণু কীর্তন যেবা নিরন্তর।
তাঁহার সম্পদ দেখি হৃষ্ট লঙ্কেশ্বর॥"

প্রাক্‌চৈতন্যযুগের কৃত্তিবাস বিষ্ণুকীর্তনরত পুণ্যাত্মার সম্পদ বর্ণনা করেছেন, চৈতন্যোত্তর যুগে হরিভক্তি-বিলাস-কার কৃষ্ণনাম-কীর্তনের মহিমা কীর্তন করেছেন—

"মধুরমধুরমেতন্ মঙ্গলং মঙ্গলানাং সকলনিগমবল্লী-সৎফলম্ চিৎস্বরূপম্।
সকৃদপি পরিগীতং শ্রদ্ধয়া হেলয়া বা ভৃগুবর নরমাত্রং তারয়েৎ কৃষ্ণনাম॥"

ভগবদ্বাচক নামমালার সুচিরশ্রুত অনুচ্চ জপনিঃস্বন বঙ্কিমচন্দ্র আনন্দ-মঠের উদাত্ত সন্ন্যাসি-কণ্ঠে শুনিয়েছিলেন। 'কৃষ্ণবিষ্ণু' সমার্থক দুটি নামই সেখানে পরতত্ত্ব-বাচক—

"হরে মুরারে মধুকৈটভারে গোপাল গোবিন্দ মুকুন্দ সৌরে।
যজ্ঞেশ নারায়ণ কৃষ্ণবিষ্ণো নিরাশ্রয়ং মাং জগদীশ রক্ষ ॥"

বাল্মীকি-রামায়ণের প্রারম্ভে বালকাণ্ডে প্রথম দুটি সর্গে ব্রহ্মা ও নারদ-কর্তৃক বাল্মীকিকে রামায়ণ রচনার উপদেশ প্রদান বর্ণিত হয়েছে। কৃত্তিবাস রাম-নামের মাহাত্ম্যে দস্যু রত্নাকরের ঋষি বাল্মীকিতে পরিণতির কাহিনী দিয়ে কাব্য আরম্ভ করেছেন। মধুসূদন মেঘনাদবধের প্রারম্ভিক বাণী-বন্দনায় আর্ষ রামায়ণ ও কৃত্তিবাসী রামায়ণের দুটি কাহিনীর চমৎকারিতাকেই স্বীকৃতি দিয়েছেন—

"যেমতি, মাতঃ, বসিলা আসিয়া,
বাল্মীকির রসনায় (পদ্মাসনে যেন),
যবে খরতর শরে, গহন কাননে,
ক্রৌঞ্চবধূ সহ ক্রৌঞ্চে নিষাদ বিঁধিলা।
নরাধম আছিল যে নর নরকুলে
চৌর্যে রত, হইল সে তোমার প্রসাদে
মৃত্যুঞ্জয়, যথা মৃত্যুঞ্জয় উমাপতি।
হে বরদে, তব বরে চোর-রত্নাকর
কাব্য-রত্নাকর কবি।"

রত্নাকরের কাহিনীর জন্য কৃত্তিবাস সম্ভবতঃ অধ্যাত্ম-রামায়ণের নিকট ঋণী। কিন্তু বারংবার মরা-মরা-মরা-মরা জপে, বর্ণবিপর্যয়ে রামনাম গ্রহণের ফললাভ বাঙালী কবির স্বানুভব-লব্ধ। এইখানেই কৃত্তিবাসের সঙ্গে মহাপ্রভুর নামপ্রেম-ধর্মের সম্পর্ক। এ-বিষয়ে ক্রমশঃ আরও আলোচনা করা যাবে। কৃত্তিবাসের আত্মবিবরণীর সমগ্র রূপটি এখানে দেওয়া হল—

পূর্বেতে আছিল যে দনুজ মহারাজা।
তার পাত্র আছিল নরসিংহ ওঝা ॥
বঙ্গদেশে প্রমাদ হৈল সকলে অস্থির।
বঙ্গদেশ ছাড়ি ওঝা আইলা গঙ্গাতীর ॥
সুখভোগ ইচ্ছায় বিহরে গঙ্গাকূলে।
বসতি করিতে স্থান খুঁজে খুঁজে বুলে ॥
গঙ্গাতীরে দাঁড়াইয়া চতুর্দিকে চায়।
রাত্রিকাল হৈল ওঝা শুতিল তথায় ॥
পোহাইতে আছে যখন দণ্ডেক রজনী।
আচম্বিতে শুনিলেন কুকুরের ধ্বনি ॥

কুঁকড়ার ধ্বনি শুনি চারিদিকে চায়।
হেনকালে আকাশবাণী শুনিবারে পায়॥
মালী জাতি ছিল পূর্বে মালঞ্চ এ থানা।
ফুলিয়া বলিয়া কৈল তাহার ঘোষণা॥
গ্রামরত্ন ফুলিয়া জগতে বাখানি।
দক্ষিণে পশ্চিমে বহে গঙ্গা তরঙ্গিণী॥
ফুলিয়া চাপিয়া হৈল তাহার বসতি।
ধনধান্যে পুত্রপৌত্র বাড়য়ে সন্ততি॥
গর্ভেশ্বর নাম পুত্র হৈল মহাশয়।
মুরারি সূর্য গোবিন্দ তাঁহার তনয়॥
জ্ঞানেতে কুলেতে ছিল মুরারি ভূষিত।
সাত পুত্র হৈল তার সংসারে বিদিত॥
জ্যেষ্ঠ পুত্র হৈল তার নাম যে ভৈরব।
রাজার সভায় তাঁর অধিক গৌরব॥
মহাপুরুষ মুরারি জগতে বাখানি।
ধর্মচর্চায় রত মহান্ত যে মানী॥
মদরহিত ওঝা সুন্দর মূরতি।
মার্কণ্ড ব্যাস সম শাস্ত্রে অবগতি॥
সুশীল ভগবান্ তথি বনমালী।
প্রথম বিভা কৈল ওঝা কুলেতে গাঙ্গুলী॥
দেশ যে সমস্ত ব্রাহ্মণের অধিকার।
বঙ্গভাগে ভুঞ্জে তিঁহ সুখের সংসার॥
কুলে শীলে ঠাকুরালে গোঁসাই প্রসাদে।
মুরারি ওঝার পুত্র সব বাড়য়ে সম্পদে॥
মাতা পতিব্রতার যশ জগতে বাখানি।
ছয় সহোদর হৈল এক যে ভগিনী॥
সংসারে সানন্দ সতত কৃত্তিবাস।
ভাই মৃত্যুঞ্জয় করে ষড় উপবাস॥
সহোদর শান্তিমাধব সর্বলোকে ঘুষি।
শ্রীধর ভাই তার নিত্য উপবাসী॥
বলভদ্র চতুর্ভুজ নামেতে ভাস্কর।
আর এক বহিন হৈল সতাই উদর॥
মালিনী নামেতে মাতা পিতা বনমালী।
ছয় ভাই উপজিলাম সংসারে গুণশালী॥

আপনার জন্মকথা কহিব যে পাছে ।
মুখটী বংশের কথা আরো কৈতে আছে ।।
সূর্য পণ্ডিতের পুত্র হৈল নাম বিভাকর ।
সর্বত্র জিনিয়া পণ্ডিত বাপের সোসর ।।
সূর্যপুত্র নিশাপতি বড় ঠাকুরাল ।
সহস্র সংখ্যক লোক দ্বারেতে যাহার ।।
রাজা গৌড়েশ্বর দিল প্রসাদী এক ঘোড়া ।
পাত্রমিত্র সকলে দিলেন খাসাজোড়া ।।
গোবিন্দ জয় আদিত্য ঠাকুর বসুন্ধর ।
বিদ্যাপতি রুদ্র ওঝা তাহার কোঙর ।।
ভৈরবসুত গজপতি বড় ঠাকুরাল ।
বারাণসী পর্যন্ত কীর্তি ঘোষয়ে যাঁহার ।।
মুখটী বংশের পদ্ম শাস্ত্র অবতার ।
ব্রাহ্মণ সজ্জনে শিখে যাঁহার আচার ।।
কুলে শীলে ঠাকুরালে ব্রহ্মচর্যগুণে ।
মুখটী বংশের যশ জগতে বাখানে ।।
আদিত্যবার শ্রীপঞ্চমী পুণ্য মাঘ মাস ।
তথিমধ্যে জন্ম লইলাম কৃত্তিবাস ।।
শুভক্ষণে গর্ভ হৈতে পড়িনু ভূতলে ।
উত্তম বস্ত্র দিয়া পিতা আমা লৈলা কোলে ।।
দক্ষিণে যাইতে পিতামহের উল্লাস ।
কৃত্তিবাস করি নাম করিলা প্রকাশ ।।
এগার নিবড়ে যখন বারতে প্রবেশ ।
হেনকালে পড়িতে গেলাম উত্তর দেশ ।।
বৃহস্পতিবারে ঊষা পোহালে শুক্রবার ।
পাঠের নিমিত্ত গেলাম বড় গঙ্গাপার ।।
তথায় করিলাম আমি বিদ্যার উদ্ধার ।
যথা তথা যাই তথা বিদ্যার বিচার ।।
সরস্বতী অধিষ্ঠান আমার শরীরে ।
নানা ছন্দে নানা ভাষা আপনা হৈতে স্ফুরে ।।
বিদ্যা সাঙ্গ করিতে প্রথমে হৈল মন ।
গুরুকে দক্ষিণা দিয়া ঘরকে গমন ।।

ব্যাস বশিষ্ঠ যেন বাল্মীকি চ্যবন।
হেন গুরুর ঠাঁই আমার বিদ্যা সমাপন॥
ব্রহ্মার সদৃশ গুরু বড় উষ্মাকার।
হেন গুরুর ঠাঁই আমার বিদ্যার উদ্ধার॥
গুরুস্থানে মেলানি লইলাম মঙ্গলবার দিবসে।
গুরু প্রশংসিলা মোরে অশেষ বিশেষে॥
রাজপণ্ডিত হব মনে আশা করে।
পঞ্চশ্লোক ভেটিলাম রাজা গৌড়েশ্বরে॥
দ্বারিহস্তে শ্লোক দিয়া রাজাকে জানালাম।
রাজাজ্ঞা অপেক্ষা করি দ্বারেতে রহিলাম॥
সপ্তঘটী বেলা যথা দেওয়ালে পড়ে কাঠি।
শীঘ্র ধাই আইল দ্বারী হাতে সুবর্ণ লাঠি॥
কার নাম ফুলিয়ার মুখটী কৃত্তিবাস।
রাজার আদেশ হৈল করহ সম্ভাষ॥
নয় দেউটী পার হৈয়া গেলাম দরবারে।
সিংহসম দেখি রাজা সিংহাসনোপরে॥
রাজার ডাইনে আছে পাত্র জগদানন্দ।
তাহার পাশে বসিয়াছে ব্রাহ্মণ সুনন্দ॥
বামেতে কেদার খাঁ ডাহিনে নারায়ণ।
পাত্রমিত্র সহ রাজা পরিহাসে মন॥
গন্ধর্ব রায় বসে আছে গন্ধর্ব অবতার।
রাজসভা পূজিত তিঁহ গৌরব অপার॥
তিন পাত্র দাঁড়াইয়া আছে রাজপাশে।
পাত্রমিত্র লয়ে রাজা করে পরিহাসে॥
ডাহিনে কেদার রায় বামেতে তরণী।
সুন্দর শ্রীবৎস আদি ধর্মাধিকারিণী॥
মুকুন্দ রাজার পণ্ডিত প্রধান সুন্দর।
জগদানন্দ রায় মহাপাত্রের কোঙর॥
রাজার সভাখান যেন দেব অবতার।
দেখিয়া আমার চিত্তে লাগে চমৎকার॥
পাত্রেতে বেষ্টিত রাজা আছে বড় সুখে।
অনেক লোক দাণ্ডাইয়া রাজার সম্মুখে॥

চারিদিকে নাট্যগীত সর্বলোক হাসে ।
চারিদিকে ধাওয়াধাই রাজার আওয়াসে ।।
আঙ্গিনায় পড়িয়াছে রাঙ্গা মাজুরি ।
তার উপর পড়িয়াছে নেতের পাছুড়ি ।।
পাটের চাঁদোয়া শোভে মাথার উপর ।
মাঘ মাসে খরা পোহায় রাজা গৌড়েশ্বর ।।
দাণ্ডাইনু গিয়া আমি রাজা বিদ্যমানে ।
নিকটে যাইতে রাজা দিল হাতসানে ।।
রাজ আদেশ কৈল পাত্র ডাকি উচ্চৈঃস্বরে ।
রাজার সম্মুখে আমি গেলাম সত্বরে ।।
রাজার ঠাঁই দাঁড়াইলাম হাতচারি অন্তরে ।
সাত শ্লোক পড়িলাম শুনে গৌড়েশ্বরে ।।
পঞ্চ দেব অধিষ্ঠান আমার শরীরে ।
সরস্বতী প্রসাদে শ্লোক মুখ হৈতে স্ফুরে ।।
নানা ছন্দে শ্লোক আমি পড়িনু সভায় ।
শ্লোক শুনি গৌড়েশ্বর আমা পানে চায় ।।
নানা মতে নানা শ্লোক পড়িলাম রসাল ।
খুসি হৈয়া মহারাজ দিল পুষ্পমাল ।।
কেদার খাঁ শিরে ঢালে চন্দনের ছড়া ।
রাজা গৌড়েশ্বর দিল পাটের পাছড়া ।।
রাজা গৌড়েশ্বর বলে কিবা দিব দান ।
পাত্রমিত্র বলে রাজা যা হয় বিধান ।।
পঞ্চগৌড় চাপিয়া গৌড়েশ্বর রাজা ।
গৌড়েশ্বর পূজা কৈলে গুণের হয় পূজা ।।
পাত্রমিত্র সবে বলে শুন দ্বিজরাজে ।
যাহা ইচ্ছা হয় তাহা চাহ মহারাজে ।।
কারো কিছু নাহি লই করি পরিহার ।
যথা যাই তথায় গৌরবমাত্র সার ।।
যত যত মহাপণ্ডিত আছয়ে সংসারে ।
আমার কবিতা কেহ নিন্দিতে না পারে ।।
সন্তুষ্ট হইয়া রাজা দিলেন সন্তোক ।
রামায়ণ রচিতে করিলা অনুরোধ ।।

প্রসাদ পাইয়া বাহির হৈলাম সত্বরে।
অপূর্ব জ্ঞানে ধায় লোক আমা দেখিবারে ।।
চন্দনে ভূষিত আমি লোক আনন্দিত।
সবে বলে ধন্য ধন্য ফুলিয়া পণ্ডিত ।।
মুনিমধ্যে বাখানি বাল্মীকি মহামুনি।
পণ্ডিতের মধ্যে কৃত্তিবাস গুণী ।।
বাপ মায়ের আশীর্বাদে গুরু আজ্ঞাদান।
রাজাজ্ঞায় রচে গীত সপ্তকাণ্ডগান ।।
সাতকাণ্ড কথা হয় দেবের সৃজিত।
লোক বুঝাবার তরে কৃত্তিবাস পণ্ডিত ।।
রঘুবংশের কীর্তি কেবা বর্ণিবারে পারে।
কৃত্তিবাস রচে গীত সরস্বতী বরে ।।

ভারতীয় জীবনাদর্শের ও ভারতের সভ্যতা-সংস্কৃতির যদি কোনও অন্যত্র-দুর্লভ বৈশিষ্ট্য থাকে, তবে তার অনেকখানি এদেশের দুটি মহাকথাকে আশ্রয় করে। পুরাতন ও সুমহতী সেই দুটি কথা রামকথা ও কৃষ্ণকথা। এদেশের সুচিরাগত সংস্কার, এই দুই বিস্ময়কর কাব্যকথা ইতিহাস-কথা নিয়ে গড়ে উঠেছে। মহাকাব্যের সংজ্ঞা দিতে গিয়ে আলঙ্কারিক বলেছেন "ইতিহাস-কথোদ্ভূতম্ ইতরম্বা সদাশ্রয়ম্।" মহাকাব্য ইতিহাসকথা হতে উদ্ভূত অথবা সজ্জনাশ্রয়। রামায়ণ মহাভারতকে সাধারণভাবে মহাকাব্য বলা হয়, রামায়ণ মহাভারতের যুগকে পাশ্চাত্ত্য ভারতেতিহাস-রচয়িতারা এপিক যুগ বলেছেন। রামায়ণ আদি-কবি বাল্মীকির রচনা, মহাভারতের সঙ্গে কৃষ্ণদ্বৈপায়ন ব্যাসের নাম গ্রথিত। রামায়ণ-মহাভারত আশ্রয় করে সংস্কৃত সাহিত্যের অধিকাংশ কবির প্রতিভার স্ফুরণ হয়েছে, উৎকৃষ্ট কাব্যনাটক রচিত হয়েছে। রামায়ণ-মহাভারতের পরবর্তী বুদ্ধকথাকে নিয়ে বুদ্ধচরিত ও সৌন্দরানন্দ কাব্য সংস্কৃতে রচিত হয়েছে, যদিও বুদ্ধকথার অধিকাংশই প্রাকৃত-পালিসাহিত্যে গ্রথিত। ভগবান তথাগতের নাকি অনুশাসন ছিল, "ন বুদ্ধবচনং ছন্দসো আরোপেতব্বম্।"

রামায়ণের প্রাচীনতা ও মৌলিকতা

আগে রামকথা, পরে কৃষ্ণকথা, দু'টি কথার ঐতিহাসিক পারম্পর্য সম্বন্ধে, এইটিই এদেশের মজ্জাগত এবং ঐতিহ্যাগতসংস্কার। এই দুই কথা যখন ভাগবতী লীলার পর্যায়ে ঊর্ধ্বায়িত হয়েছে, তখনও এই সংস্কার কাজ করেছে, রামলীলা পূর্ণ, কৃষ্ণলীলা পূর্ণতর। গীতায় দশম বিভূতিযোগ-অধ্যায়ে শ্রীকৃষ্ণোক্তি রয়েছে, "রামঃ শস্ত্রভৃতাম্ অহম্," আমি শস্ত্রধারীদের মধ্যে রাম। এই রাম রাবণবিজয়ী দাশরথি রাম। জয়দেবের দশাবতার বন্দনাতেও

আগে 'পৌলস্ত্যং জয়তে', পরে 'হলং কলয়তে'। আগে পৌলস্ত্য-বিজয়ী রাম, পরে হলধর কৃষ্ণাগ্রজ রাম। পদ্মপুরাণের অন্তর্গত মথুরা-মাহাত্ম্যেও আগে অযোধ্যা, পরে মথুরা—"অযোধ্যা মথুরা মায়া কাশী কাঞ্চী অবন্তিকা।"

সম্প্রতি এদেশের অগ্রগণ্য ভারততত্ত্ববিদ্ রামায়ণ-সম্পর্কে কতকগুলি সংশয়াত্মক সিদ্ধান্ত প্রচার করেছেন। পাশ্চাত্ত্য ঐতিহাসিকেরা পূর্বেই রামায়ণের মৌলিকতা, ঐতিহাসিকতা ও ঐতিহাসিক কালক্রম নিয়ে এই-জাতীয় অভিমত প্রকাশ করে গিয়েছেন। বর্তমান প্রসঙ্গে সংক্ষেপে সেগুলির উল্লেখ ও কিছু আলোচনার প্রয়োজন আছে। প্রথমতঃ বলা হয়েছে, রামকথা বুদ্ধোত্তর যুগের, হোমারের গ্রীক মহাকাব্য ইলিয়াডের ব্রাহ্মণ্য অনুকরণ। একই সঙ্গে বলা হয়েছে, দশরথ-জাতকের সংক্ষিপ্ত রামকথার পল্লবিত বর্ণাশ্রমী অনুকরণ বাল্মীকি-রামায়ণ। তার সঙ্গে উত্তর ও দক্ষিণভারতের নানা কথার জোড়াতালি দিয়ে বাল্মীকি-রামায়ণ রূপ নিয়েছিল। সুমাত্রা যবদ্বীপ বলিদ্বীপ ও ভারতমহাসাগরের অপরাপর দ্বীপপুঞ্জে ও উপদ্বীপে রামকথার নানা বিকৃত রূপ পাওয়া যায়। দ্বিতীয়তঃ, আগে মহাভারত পরে রামায়ণ। কারণ মহাভারতে এক স্ত্রীর বহু পতি, বাহুপত্য (polyandry), রামায়ণে এক পতির বহুপত্নী, বাহুপত্ন্য (polygamy)। সামাজিক প্রথা মহাভারতে বর্বর-তর এবং প্রাচীনতর। তৃতীয়তঃ, রামচন্দ্র অবতার-জাতীয় কিছুই নন, বাল্মীকি-রামায়ণে রামচন্দ্র মানুষ, দেবতা নন। পরে পরে তিনি দেবতা, অবতার ও বৈষ্ণবীয় ভক্তির বিষয় হয়ে উঠেছেন।

রামায়ণের মৌলিকতা সম্পর্কে এ-কালের সংশয়—গ্রীক ও বৌদ্ধ প্রভাব-কল্পনা

মনীষীদের প্রচারিত এই সিদ্ধান্ত গ্রহণ করবার পক্ষে আমাদের যে সমস্ত অসুবিধা আছে তা নিয়ে কিছু আলোচনা অবশ্য-কর্তব্য। প্রথমতঃ, রামায়ণ মৌলিক ও ভারতোত্থ (autochthonous in India), না গ্রীক-প্রভাবজাত, এই বিষয়টি দেখা যেতে পারে। ভারতের ইতিহাস-বিদিত গ্রীক-সম্পর্ক খ্রীস্টপূর্ব চতুর্থ শতকে আলেকজান্দারের ভারত আক্রমণের সময়ে ঘটে। এর পরেই চন্দ্রগুপ্ত-কর্তৃক মৌর্য সাম্রাজ্যের প্রতিষ্ঠা, গ্রীক রাজদূত মেগাস্থিনিস-কর্তৃক ভারত-বিবরণী প্রণয়ন এবং কৌটিল্যের অর্থশাস্ত্রের রচনা। ভগবান্ বুদ্ধের আবির্ভাব, তারও দুশো বছর আগে, খ্রীস্টপূর্ব ষষ্ঠ শতকে। জাতকগুলির সংকলন তার পরে বৌদ্ধসঙ্গীতিতে হয়েছিল বলে বিশেষজ্ঞগণ অভিমত প্রকাশ করেছেন। একই সঙ্গে গ্রীক প্রভাব ও বৌদ্ধপ্রভাব কিভাবে বাল্মীকি রামায়ণের মূল হতে পারে? একটি সিদ্ধান্ত অপরটিকে খণ্ডন করে না কি?

ট্রয়ের কনিষ্ঠ রাজপুত্র প্যারিস-কর্তৃক মেনেলাস-পত্নী পরমা সুন্দরী হেলেনের অপহরণের এবং গ্রীকবীরবৃন্দ কর্তৃক ট্রয়ের অবরোধ এবং ট্রয় ধ্বংসের সঙ্গে রাবণের সীতাহরণ, বানরসৈন্য-সহায় রামচন্দ্র.কর্তৃক লঙ্কার অবরোধ ও লঙ্কাধ্বংসের আখ্যানগত সাদৃশ্য থাকতে পারে। কিন্তু দুই দেশের এই দুই বিশাল মহাকাব্যের আর কোনও সাধারণ বৈশিষ্ট্য নেই। গ্রীক প্রভাব সম্পর্কে ভিণ্টারনিজ তাঁর 'Indian Literature' গ্রন্থের ৫১৪ পৃষ্ঠায় বলেছেন, 'And it is quite out of the question that, as was once suggested by Weber, the Homeric poems should have had any sort of influence on Valmiki's composition. There is not even a remote similarity between the stealing of Sita and the rape of Helen and between the advance on Lanka and that on Troy''—"ওয়েবার এক সময় বাল্মীকির রচনার উপর হোমরীয় কবিতার প্রভাবের বিষয়ে যা বলেছিলেনঃ সে প্রশ্ন ওঠেই না। সীতা ও হেলেনের অপহরণ এবং লঙ্কা ও ট্রয় অবরোধের মধ্যে সুদূর সাদৃশ্যও নেই।" শুধু তাই নয়, আমরা বলব, সীতা ও হেলেন দু'টি চরিত্রের পরিকল্পনা সম্পূর্ণ বিভিন্ন। আমরা গ্রীক শিখিনি। কিন্তু রামায়ণ ও মধুসূদন প্রসঙ্গে ইলিয়াডের নির্ভরযোগ্য ইংরাজি অনুবাদ তন্ন তন্ন করে খুঁজেছি। সেখানে রামায়ণের সঙ্গে ইলিয়াডের কাহিনী ও চরিত্রগত এমন সাদৃশ্য পাইনি যাতে রামায়ণকে ইলিয়াডের অনুকরণ বলা যায়। ইলিয়াডের Book III ( A Truce and Duel ) অধ্যায় থেকে স্বল্পাংশ উদ্ধার করি। ট্রয়.রাজপ্রাসাদে আনীতা হেলেনের প্রতি অপহর্তা প্যারিসের উক্তি এর অঙ্গীভূত—

"Paris had his answer ready. 'My dear' he said, 'do not put me on my mettle by abusing me. Menelaus has just beaten me with Æthene's help. But I too have gods to help me, and next time I shall win. Come, let us go to bed together and be happy in love. Never has such a desire overwhelmed me......never till now have I been so much in love with you or felt such sweet desire.' As he spoke, he made a move towards the bed, leading her to it. His wife followed him and the two lay down together on the well-made wooden bed." "প্যারিসের উত্তর তৈরি ছিল। তিরস্কার করে আমার শৌর্য উদ্দীপন করতে যেও না, প্রিয়ে। এথিনির সাহায্য নিয়ে এবার মেনেলাস আমাকে পরাস্ত করেছে। কিন্তু আমারও দেবতা সহায় আছেন, পরের বার আমি জয়ী হব। এস, আমরা শয্যাগ্রহণ করি এবং

ভালবেসে সুখী হই। ...আমি এমন কামনা-বিবশ কোনদিন হইনি। তোমার প্রতি আমার এই মুহূর্তের মধুর মোহময় অনুরাগ অননুভূতপূর্ব। এই বলে, প্যারিস শয্যার দিকে হেলেনকে নিয়ে অগ্রসর হলেন। প্যারিসের স্ত্রী তাঁর অনুগামিনী হলেন। দু'জনে কাষ্ঠনির্মিত সুখশয্যায় একত্রে শয়ন করলেন।" হোমরের কাব্যে প্রচণ্ড যুদ্ধের ফাঁকে ফাঁকে যুদ্ধবিরতির মুহূর্তে অসংখ্য বৃষহনন, প্রচুর মদ্যমাংসসেবা ও শত্রুপক্ষীয়া লুণ্ঠিতা সুন্দরীদের বণ্টন নিয়ে শ্রেষ্ঠ গ্রীক বীরদের বিজাতীয় ক্রোধ ও কলহের উদ্দীপনাপূর্ণ বর্ণনা হোমরের কাব্যের অন্যতম আকর্ষণ। পাশ্চাত্ত্য বৃষঘ্ন আর্যদের এই মহাকাব্যের পার্শ্বে ভারতের ফলমূলাহারী আশ্রমবাসী আদি-কবি বাল্মীকির মহাকাব্য থেকে বিষাদ-নীহারে আচ্ছন্ন মা জানকীর ম্লান করুণ মূর্তিটির ঈষৎ আভাস দিই।

রামায়ণ ও ইলিয়াডের রচিত চরিত্রের তুলনা

আসন্ন রাজ্যাভিষেকের মুহূর্তে রামের বনবাস বিহিত হয়েছে। বিমাতার ইচ্ছায় এবং সত্যবন্ধ অসহায় পিতার মৌন সম্মতিতে রাম প্রসন্নমনে পিত্রাদেশ পালনের সংকল্প নিয়েছেন। এ-কথা শুনে অযোধ্যার কুলবধূ ভাবী রাজেন্দ্রাণী পুণ্যশ্লোকা বৈদেহী স্বেচ্ছায় সানন্দে স্বামীর অনুগমনের অনুমতি চাইছেন। প্রতিনিবৃত্তকারী স্বামীকে তিনি বলছেন—

"অহং গমিষ্যামি বনে সুদুর্গমম্ মৃগায়ুতং বানরবারণৈশ্চ।
নিবৎস্যামি যথা পিতুর্গৃহে তবৈব পাদাবুপগৃহ্য সম্মতা॥'

'সুদুর্গম বনে আমি যাব। থাক্ না সেখানে হরিণের পাল, বানরের দল আর হাতীর ঘটা। তোমার পা-দুখানি ধ'রে আমি সুখে বনে বাস করব, যেমন সুখে ছিলাম বাবার বাড়ীতে। সেই আমার পরম সম্মান। অরক্ষিত কুটির থেকে অপহরণের মুহূর্তে ত্রিভুবনবিজয়ী 'বৈদেহী-হর'কে বৈদেহী বলেছেন—

"তথাহং ধর্মনিত্যস্য ধর্মপত্নী দৃঢ়ব্রতা।
ত্বয়া স্প্রষ্টুং ন শক্যাহং রাক্ষসাধম পাপিনা॥....
ইদং শরীরং নিঃসঙ্গং বন্ধ বা ঘাতয়স্ব বা।
নেদং শরীরং রক্ষ্যং মে জীবিতং বাপি রাবণ॥"

'যিনি নিরন্তর ধর্মে সুস্থির, ব্রতে যিনি অটল, তাঁর ধর্মপত্নী আমি। পাপী রাক্ষসাধম, আমি তোমার স্পর্শযোগ্য নই। আমার এই শরীর প্রাণশূন্য হোক্, আমি রক্ষা করব না, আমাকে বধ অথবা বন্ধন, যা খুশি করতে পার।"

লংকামহাসমরের অবসান হয়েছে। সুদীর্ঘ চতুর্দশবৎসরব্যাপী অশোকবনের অকথ্য নির্যাতন ও বিভীষিকা থেকে উদ্ধার পেয়ে সদ্যোমুক্তা বন্দিনী

স্বামীর চরণোপান্তে আনীতা হয়েছেন। সাগরতীরে বিশাল বানর ও রাক্ষস জনতার সমক্ষে সীতাকে অপাপবিদ্ধা ও পাবক হতে পবিত্রতরা জেনেও গূঢ়াশয় সীতাপতি সতীচরিত্রে কৃত্রিম সংশয় প্রকাশ করে অতি কঠোর বাকশল্যে তাঁকে বিদ্ধ করেন। সাধ্বী অনলগর্ভ বাক্যে পাতিব্রত্যের দীপ্ত তেজ বিচ্ছুরিত করে উত্তর দেন—

"কিং মাম্ অসদৃশং বাক্যম্ ঈদৃশং শ্রোত্রদারুণম্।
রুক্ষং শ্রাবয়সে বীর প্রাকৃতঃ প্রাকৃতামিব ॥"

'হে বীর, এ-কি অনুচিত বাক্য তুমি আমাকে শোনালে, ইতর পুরুষ ইতর নারীকে যেমনভাবে শুনায় ?

"যদহং গাত্রসংস্পর্শং গতাস্মি বিবশা প্রভো।
কামকারো ন মে তত্র দৈবং তত্রাপরাধ্যতি ॥
মদধীনং তু যৎ তন্মে হৃদয়ং ত্বয়ি বর্ততে।
পরাধীনেষু গাত্রেষু কিং করিষ্যাম্যনীশ্বরা ॥'

'হে আমার প্রভু, পাপী আমার গাত্রস্পর্শ করেছে, আমাকে বিবশ করে, আমার ইচ্ছায় নয়। অপরাধ আমার নয়, দৈবের। আমার অধীন যে-বস্তু সে আমার হৃদয়। সে হৃদয় তোমারই, তোমাতেই সমর্পিত। পরকবলিত দেহে আমার অধিকার ছিল না। বিবাহমন্ত্রে আজিও আবৃত্তি করা হয়, "যদেতৎ হৃদয়ং তব তদেতৎ হৃদয়ং মম।' 'সম্প্রিয়ৌ রোচিষ্ণু সুমনস্যমানৌ।" রামায়ণ হোমগন্ধী শ্রৌতযুগের জীবন-ভাষ্য।

জাহ্নবীতীরে বাল্মীকি-তপোবনের প্রত্যন্তভাগে আনীতা আসন্নমাতৃত্বা সতী পতি-প্রদত্ত নির্বাসনের আদেশ পেয়ে অনুশোচনাক্লিষ্ট দেবরকে বলছেন, হে সুমিত্রা-মায়ের বীরসন্তান, আমাকে ত্যাগ করে নির্দ্বিধায় তুমি রাজাদেশ পালন কর। প্রভুর চরণে আমার বার্তাটি পৌঁছিয়ে দিও। আমার প্রতিনিধিরূপে করজোড়ে নতমস্তকে মহারাজের চরণযুগলে প্রণাম করে শ্বশ্রূমাতাদের কুশল জিজ্ঞাসা করবে ; তার পরে বলবে আমার অন্তরের কথাটি। আমি জানি, প্রভু, আমি শুদ্ধা, তোমার প্রতি আমার অচলা ভক্তি, তা জেনেও তুমি আমাকে *ত্যাগ করেছ। ভাইদের প্রতি তোমার যে আচরণ, প্রজাপুঞ্জের* প্রতিও সেই আচরণ তুমি নিশ্চয়ই করবে। তাতেই তোমার অনুত্তমা কীর্তি। আমার জন্য আমার কোনও দুঃখ নেই। তোমাদের সমুচ্চকুলের অপবাদের জন্য আমার দুঃখ। তার পরে দেবরকে তিনি বললেন, ভাই, আমার দিকে চেয়ে দেখ, সুমহৎ ইক্ষ্বাকু-কুলের বংশধরকে আমি এই দেহে ধারণ করছি। এইজন্য সযত্নে আমি প্রাণরক্ষা করব। উত্তরে সাধ্বীর অশ্রুত দেবরটিও বললেন—

"দৃষ্টপূর্বং ন তে রূপম্ পাদৌ দৃষ্টৌ তবানঘে।
কথমত্র হি পশ্যামি রামেণ রহিতাং বনে ॥"

হে নিষ্পাপা, আমি এতদিন নয়নভরে শুধু তোমার পা দুখানি দেখে এসেছি, রূপ তো দেখিনি কোনদিন। আজ অগ্রজের অসাক্ষাতে কিরূপে তোমার দিকে চাইব? আর একদিন সীতাহারা দুই ভাই ঋষ্যমূক পর্বতে সীতার অন্বেষণে আকুল হয়ে লঙ্কাসমর-সহায় পঞ্চবানর সুহৃদের সাক্ষাৎ পান, যাঁরা কুড়িয়ে পেয়েছিলেন অপহ্রিয়মাণা ক্রন্দনাতুরা সতীর নিক্ষিপ্ত অলঙ্কাররাজি। সেগুলি পেয়ে জানকী-বল্লভ রাম ভাই লক্ষ্মণকে জিজ্ঞাসা করেন, দেখ তো ভাই, অলংকারগুলি সীতার তো? লক্ষ্মণ শুধু নূপুরযুগল মাথায় ঠেকিয়ে বলেন,এ-টিকেই আমি চিনি, নিত্য পাদবন্দনার অভিজ্ঞতায়। কেয়ূরকুণ্ডল তো দেখিনি কোনদিন।

"নাহং জানামি কেয়ূরং নাহং জানামি কুণ্ডলে।
নূপুরে ত্বভিজানামি নিত্যং পাদাভিবন্দনাৎ ॥"

বাল্মীকি-রামায়ণের এমন অগণিত ভুবনপাবন চিত্রের মধ্যে মাত্র একটি চরিত্র-চিত্রের অতি স্বল্পাংশ এখানে তুলে ধরা হয়েছে। এমন কত চরিত্রের মহাপ্রদর্শনী বাল্মীকির মহাকাব্য। আচার্য দীনেশচন্দ্র তাঁর 'রামায়ণী-কথা'তে আর ক'টি মাত্র চরিত্র তুলে ধরেছেন। রাম থেকে গুহক পর্যন্ত, সীতা থেকে সরমা পর্যন্ত চরিত্রাবলীর পরম লোভনীয় এই চিত্রশালায়, ভারতের সার্বজনীন গণমানসের, শতাব্দ নয়, সহস্রাব্দের পর সহস্রাব্দ ধরে, আনাগোনা চলেছে।

বাল্মীকি-রামায়ণে অধীতী পাশ্চাত্ত্য মনীষী ভিন্টারনিজকে বলতে হয়েছে, বাল্মীকি-রামায়ণ ও হোমরের ইলিয়াড স্বতন্ত্র সৃষ্টি এবং দুই মহাকাব্য প্রকৃতিতে বিভিন্ন। প্রকৃত প্রস্তাবে পৃথিবীর অক্ষসীমার দুইপ্রান্তে এই দুই মহাকাব্য অবস্থিত। আমরা সসংকোচে বলব, অধিকাংশ পাশ্চাত্ত্য অতীতবেদী এবং একালের ভারততত্ত্ববেত্তাদের ভগবান্ তথাগতের পূর্বে ভারতীয় সংস্কৃতিকে স্থাপন করে দেখবার মতো মানসিক প্রস্তুতি নেই। একটি অনির্দেশ্য ঐতিহাসিক সংস্কারের বশবর্তী হয়ে তাঁরা খৃষ্টপূর্ব চতুর্থ শতক থেকে খৃষ্টীয় চতুর্থ শতক পর্যন্ত আটশো বছরের মধ্যে বেদোপনিষৎ ছাড়া ভারতীয় সভ্যতা-সংস্কৃতির আর যা-কিছু মহান্ তাকে স্থাপন করতে চান। রামায়ণ মহাভারত পুরাণ কাব্য স্মৃতি জ্যোতিষ-দর্শন সবই বুদ্ধোত্তর যুগের রচনা, প্রকাশ্যভাবে অথবা ইঙ্গিতে, অনেক সময়ে পরস্পর-বিরোধী অনুমানের আশ্রয় গ্রহণ করে, তাঁরা এ-কথা বলে গিয়েছেন। এ'দের মধ্যে ব্যতিক্রম, পাশ্চাত্ত্য মনীষী বুলেক, থিওডোর গোল্ডস্টুকর, ভারতীয় মনীষী বঙ্কিমচন্দ্র ও রমেশচন্দ্র দত্ত, যাঁরা রামায়ণ-মহাভারতকে ভগবান্ তথাগতের বহু পূর্ববর্তী যুগের বলেছেন।

বহুভাষাবিদ্ ও বহুসাহিত্যরসিক পণ্ডিত-কবি শ্রীমধুসূদন গ্রীক ভাষা ও সাহিত্যে অসাধারণ অধিকার লাভ করেছিলেন। তাঁর মেঘনাদবধে হোমরের বিচিত্র সৃষ্টি থেকে বহু চিত্রকল্প গ্রহণ করেছেন। কিন্তু বাল্মীকি রামায়ণে গ্রীক প্রভাবের কল্পনা ঘূণাক্ষরেও তিনি প্রকাশ করেননি। তাই বোধ হয়, বিশ্বসায়স্বত বাঙালী কবি স্বদেশীয় ও বিদেশীয় কবিদের উদ্দেশে তাঁর নবসৃষ্ট চতুর্দশপদী কবিতাবলীতে বাল্মীকি কালিদাস ভারবি মাঘ কৃত্তিবাস কাশীরাম কবিকঙ্কণ রায়গুণাকর প্রমুখ কবিদের সাযুজ্যে 'কবিবর ভিক্টর হ্যুগো,' 'কবিগুরু দান্তে', 'কবিবর আলফ্রেড টেনিসন'-এর সঙ্গে 'পণ্ডিতবর থিওডোর গোল্ডস্টুকরকে' স্মরণ ও বন্দনা করেছেন। আমাদের সুচিন্তিত অভিমত এই যে, 'কবিবর'দের সভায় এই একমাত্র 'পণ্ডিতবর'কে সমান আসন দেওয়ার মূলে মধুসূদনের রয়েছে বাল্মীকির আনুগত্য এবং পণ্ডিতবর গোল্ডস্টুকর কর্তৃক বাল্মীকি রামায়ণের প্রাচীনতা ও মৌলিকতার উপলব্ধি। বাল্মীকির উদ্দেশ্যে মধুসূদনের প্রাণস্পর্শী আন্তরিকতাপূর্ণ বৈষ্ণবীয় দৈন্যবিনয়-প্রকাশের বিষয় সকলেই জানেন।।

রামায়ণের প্রাচীনতা ও মৌলিকতা ধারণায় মধুসূদন

"নমি আমি, কবিগুরু, তব পদাম্বুজে,
বাল্মীকি, হে ভারতের শিরঃচূড়ামণি,
তব অনুগামী দাস, রাজেন্দ্র-সঙ্গমে
দীন যথা যায় দূর তীর্থ-দরশনে।"

এই সঙ্গে মধুসূদনের 'পণ্ডিতবর থিওডোর গোল্ডস্টুকর' শীর্ষক স্বল্প-পঠিত এবং অনালোচিত চতুর্দশপদীটির প্রতি সকলের দৃষ্টি আকর্ষণ করি। কবিতাটির কিয়দংশ এই—

আছে যত পিকবর ভারত-কাননে,
সুসঙ্গীত.রঙ্গে তোষে তোমার শ্রবণে।
কোন্ রাজা হেন পূজা পায় এ অঞ্চলে ?
বাজায়ে সুকল বীণা বাল্মীকি আপনি
কহেন রামের কথা তোমার আদরে . . .
কে জানে কি পুণ্য তব ছিল জন্মান্তরে ?"

এর সঙ্গে কৃত্তিবাস বন্দনার সুরটিও বেশ মিলে যায়,

"গাও গো রামের নাম সুমধুর তানে,
কবি-পিতা বাল্মীকিকে তপে তুষ্ট করি।"

দশরথ-জাতক এবং উত্তর ও দক্ষিণ ভারতের নানা কাহিনীর সঙ্গে

হোমরীয় মহাকাব্য-কথার সংমিশ্রণ করে বর্ণাশ্রমী ব্রাহ্মণগণ বুদ্ধোত্তর যুগে রামায়ণ সংকলন করেন; এই অভিমতের অসম্ভাব্যতা সাধারণ বুদ্ধিরও অগোচর নয়। ভারতের বহু শতাব্দীর ঐতিহ্যাগত সংস্কার ও আমাদের মতে অখণ্ডনীয় কতকগুলি প্রমাণের বিরোধী এই অভিমত। খ্রীস্টপূর্ব ষষ্ঠ শতকে বুদ্ধাবির্ভাব, তার বহুপূর্বে রামায়ণ-মহাভারতের সমগ্র কাহিনী ভারতময় প্রচলিত ছিল এবং ভারতীয় সভ্যতা-সংস্কৃতিকে রূপ দিয়েছিল। ভারতের বহিঃপ্রকৃতি ও অধ্যাত্মপ্রকৃতি উভয়স্থলেই রামনামাবলীর ছাপ পড়েছিল। শুধু রামায়ণ মহাভারত নয়, প্রায় সমস্ত দর্শনগুলি স্মৃতি, জ্যোতিষ, গীতা, পুরাণ ও পৌরাণিক ভাগবত-ধর্ম প্রাগ্‌বৌদ্ধযুগের। এর সমর্থনে আমি বিনীতভাবে এ-কালের পণ্ডিতদের নিকট ক'টি সাধারণ প্রশ্ন উত্থাপন করি।

রামায়ণ ও বৌদ্ধযুগের পৌর্বাপর্য-সম্পর্কে ক'টী তথ্য অবলম্বনে আমাদের প্রশ্ন

ভগবান্ তথাগতের গৌতম-নামটি কোথা থেকে এল? গৌতম ঋষি গোত্রপ্রবর্তক, সুতরাং ঐতিহাসিক নাম। ন্যায়দর্শনের প্রবর্তক গৌতমও কবিকল্পনা নন। রামায়ণে অহল্যার স্বামী গৌতম। শাক্যবংশীয় শুদ্ধোদন-পুত্র সিদ্ধার্থও গৌতম। সিদ্ধার্থের গর্ভধারিণী মায়াদেবী। বেদান্তদর্শন ছাড়া মায়া-নামটি কোথা থেকে এল? আমাদের মনে হয়, শুদ্ধোদন নামটিতেও স্মার্ত আচার-কল্পনার প্রভাব রয়েছে। পালিতে জাতক কাহিনীগুলির আরম্ভ এইরূপ, "অতীতে বারানসিয়াং ব্রহ্মদত্তে রজ্জং কারেন্তে বোধিসত্তো" ইত্যাদি। 'ব্রহ্মদত্ত' নামটি বৈদান্তিক প্রভাব সূচিত করে না কি? শুধু তাই নয়, গীতার ব্রহ্মার্পণের জীবনদর্শনও এতে ব্যঞ্জিত হয়নি কি? সিদ্ধার্থের জ্ঞাতিপুত্র 'দেবদত্ত'-নামটিও কি গীতার জীবনদর্শন স্মরণ করিয়ে দেয় না?

"যান্তি দেবব্রতা দেবান্ পিতৄন্ যান্তি পিতৃব্রতাঃ।
ভূতেজ্যা যান্তি ভূতানি যান্তি মদ্‌যাজিনোঽপি মাম্ ॥"

শ্রেষ্ঠী 'অনাথ-পিন্ডদ' ভগবান্ তথাগতের জন্য ভিক্ষা মেগে চলেছিলেন। রবীন্দ্রনাথের 'শ্রেষ্ঠ ভিক্ষা' নামক একটি শ্রেষ্ঠ কবিতায় তার উল্লেখ আছে। আমরা অপরপক্ষে পিতৃপুরুষের তর্পণকালে মন্ত্রোচ্চারণপূর্বক যাঁদের সলিলতর্পণ করি তাঁদের মধ্যে আছেন—

"যেঽবান্ধবা বান্ধবা বা যেঽন্যজন্মনি বান্ধবাঃ।
তে তৃপ্তিমখিলাং যান্তু যে চাস্মত্তোয়কাঙ্ক্ষিণঃ ॥"

'অনাথ-পিন্ডদ' নামটি থেকে মনে হয় শ্রাদ্ধতর্পণাদি স্মার্তধর্ম প্রাগ্‌বৌদ্ধযুগের। গীতার নির্বাণমোক্ষ আগে, না, ভগবান্ তথাগতের মহাপরিনির্বাণ

আগে ? গীতার ''জন্মমৃত্যু-জরা ব্যাধি-দুঃখ দোষানুদর্শনম্ ।। অসক্তিরনভিষঙ্গঃ পুত্রদারগৃহাদিষু । নিত্যঞ্চ সমচিত্তত্বম্ ইষ্টানিষ্টোপপত্তিষু ।।'—আগে. না, ভগবান্ তথাগতের পরিব্রজ্যা গ্রহণের নিমিত্তকারণ 'চত্তারি পুব্বনিমিত্তানি' আগে ? বৌদ্ধ পঞ্চশীল পূর্ববর্তী, না স্মৃতিশাস্ত্র-প্রোক্ত ধর্মলক্ষণ পূর্ববর্তী ?

''ধৃতিঃ ক্ষমা দমোঽস্তেয়ং শৌচমিন্দ্রিয়নিগ্রহঃ ।
ধীর্বিদ্যা সত্যমক্রোধো দশকং ধর্মলক্ষণম্ ।।''

রামায়ণ বৌদ্ধ জাতকের অথবা গ্রীকমহাকাব্য ইলিয়াডের অনুকরণ, এই সিদ্ধান্ত গ্রহণ করবার পক্ষে আর একটি প্রবল বাধা এই যে, ভারতের নৈতিক ও আধ্যাত্মিক জীবনের গভীর উপলব্ধি ন হি সত্যাৎ পরো ধর্মঃ, 'সত্যমেব জয়তে নানৃতম্', । সত্য শিব সুন্দর ভারতের পরতত্ত্ব । রামায়ণেও 'সত্যমূলানি হি সর্বাণি', 'সত্যান্নাস্তি পরং পদম্ ।' আদ্যোপান্ত সত্যের জয়জয়কার। পিতৃসত্য পুত্রের অবশ্যরক্ষণীয় । সত্য কারো একলার নয় সত্য সার্বজনিক । স্মার্ত ধর্মেও সত্য এবং অস্তেয় পরিকল্পনার উপর বিশেষ জোর দেওয়া হয়েছে । চৌর্য সর্বকালেই নিন্দিত । অস্তেয় বৌদ্ধ পঞ্চশীলেরও অন্তর্গত । রবীন্দ্রনাথ বলেছেন ভারতবর্ষ যা চায়, রামায়ণে তাই পেয়েছে । অথচ রামায়ণের মতো এত বড়ো গগনচুম্বী জীবনাদর্শের আকরগ্রন্থ এমন একখানি মহৎ কাব্য বর্ণাশ্রম-প্রচারক ব্রাহ্মণগণ বৌদ্ধ জাতক অথবা গ্রীক নারীহরণের কাহিনী অপহরণ করে রচনা করলেন, যার বনিয়াদ সত্যের উপর নয় ! আশ্চর্যের বিষয়, একটা সমগ্র জাতি শতাব্দীর পর শতাব্দী সেটিকে সত্যবুদ্ধিতে মেনে নিয়ে জীবন গড়েছে এবং ভাস কালিদাস থেকে মধুসূদন-রবীন্দ্রনাথ পর্যন্ত ভারতের দুই সহস্র বৎসরের শ্রেষ্ঠ কবিপ্রতিভা সেই কাব্যের আশ্রয়ে আত্মোপলব্ধি ও অনবদ্য আত্মপ্রকাশ করেছেন ।

পাণিনি ব্যাকরণে বাসুদেবার্জুন, যুধিষ্ঠির প্রভৃতির নামের স্পষ্ট উল্লেখ রয়েছে । পাণিনি খৃস্টীয় পঞ্চম শতকের পরবর্তী কিছুতেই হতে পারেন না, পাশ্চাত্ত্য ঐতিহাসিকদের মতও তাই । মহাভারত নিঃসংশয়ে প্রাক্-পাণিনীয় এবং রামায়ণ মহাভারতেরও পূর্ববর্তী । ভারতীয় ঐতিহ্য এই সিদ্ধান্তের সুদৃঢ় ভিত্তি ।

''ব্যাসং বশিষ্ঠ-নপ্তারং শক্তেঃ পৌত্রমকল্মষম্ ।
পরাশরাত্মজং বন্দে শুকতাতং তপোনিধিম্ ।।''

বশিষ্ঠের পুত্র শক্তি, শক্তির পুত্র পরাশর, পরাশরাত্মজ ব্যাস । ব্যাসপুত্র শুকদেব গোস্বামী । প্রাচীন ঋষি-পারম্পর্যের এই শ্লোকবন্ধ সুচিরাগত ধারণা ঠিক বংশলতিকার সমগ্র পুরুষপরম্পরা নির্দেশ না করলেও ঐতিহাসিক কালক্রমের পারম্পর্যের অভ্রান্ত সাক্ষ্য বহন করে । বশিষ্ঠ রামায়ণের ঋষি,

মহাভারতের নয়। 'বশিষ্ঠনপ্তা' কৃষ্ণ-দ্বৈপায়ন ব্যাস মহাভারতের সঙ্গে সংশ্লিষ্ট ও মহাভারত-রচয়িতা বলে প্রসিদ্ধ।

মহাভারতে একাধিকবার সমগ্র রামায়ণের বিবৃতি রয়েছে। বনপর্বে হনুমদ্ভীমসংবাদে তীর্থযাত্রী ভীম ও বয়োভারনত অতিকায় হনুমান্ এই দুই পবন-তনয়ের মধ্যে কদলীবনে সাক্ষাৎকার, শক্তিপরীক্ষা, নাটকীয়ভাবে পরিচয় স্থাপন এবং হনুমান্ কর্তৃক শ্রদ্ধালু মধ্যম পান্ডবের নিকটে সমগ্র রামায়ণের সশ্রদ্ধ বিবৃতি পাওয়া যায়।

এই বিবৃতিতে ছটি অধ্যায়ে (১৪৬—১৫১ অধ্যায়, বনপর্ব) রামায়ণের কাহিনী, চরিত্রাবলী ও মনুষ্যমহিমা, এককথায় রামায়ণের সিদ্ধরস ব্যঞ্জিত হয়েছে। একই বনপর্বে আছে, পঞ্চপাণ্ডবের দ্রৌপদীসহ কাম্যকবনে অবস্থিতিকালে জয়দ্রথ মহাভাগা দ্রৌপদীকে অপহরণ করবার চেষ্টা করেন। জয়দ্রথকে যথোচিত শাস্তি দিয়ে ভীম দ্রৌপদীকে মুক্ত করেন। দ্রৌপদীর লাঞ্ছনায় ম্রিয়মাণ যুধিষ্ঠিরকে সান্ত্বনা দিতে গিয়ে মার্কণ্ডেয় ঋষি দুটি কাহিনী বিবৃত করেন, একটি সাবিত্রী সত্যবানের কাহিনী, অপরটি রামায়ণের রাবণ কর্তৃক সীতাহরণ এবং সীতা উদ্ধারের কাহিনী। সাবিত্রী-উপাখ্যান মহাভারতের বনপর্বের সাতটি অধ্যায়ে (২৯২—২৯৮) এবং রামায়ণের কাহিনী উনিশটি অধ্যায়ে (২৭২—২৯০) বর্ণিত হয়েছে। সাবিত্রীউপাখ্যান রামায়ণ-মহাভারত উভয়ত্র আছে। রামায়ণোপাখ্যান মহাভারতে আছে। কিন্তু মহাভারতের অনুরূপ দ্রৌপদী-হরণ কাহিনী রামায়ণে নেই। তিনটি কাহিনীতেই তিন সাধ্বী স্বামীর সঙ্গে বনানুগমন করেন। সুতরাং দেখা যায়, কাহিনীত্রয়ের প্রাচীনত্বের ক্রমানুসারে প্রথম সাবিত্র্যুপাখ্যান, তার পরে রামায়ণে সীতার কাহিনী, সর্বশেষ মহাভারতে দ্রৌপদীর কাহিনী। সৌভাগ্যক্রমে এ-কালের পণ্ডিতেরা প্রক্ষেপবিচারে মহাভারতের সমগ্র বনপর্ব প্রক্ষিপ্ত বলে ঘোষণা করেননি।

মহাভারতের বহু-ব্যবহৃত ক'টি শ্লোকের মূল আমরা রামায়ণে পেয়েছি। আমাদের পিতৃপুরুষের শ্রাদ্ধাদি কার্যে ব্যবহৃত হয় মহাভারতের এই দুটি শ্লোক—

"দুর্যোধনো মন্যুময়ো মহাদ্রুমঃ স্কন্ধঃ কর্ণঃ শকুনিস্তস্য শাখাঃ।
দুঃশাসনঃ পুষ্পফলে (ফলপুষ্পে) সমৃদ্ধে মূলং রাজা ধৃতরাষ্ট্রোঽমনীষী॥
যুধিষ্ঠিরো ধর্মময়ো মহাদ্রুমঃ স্কন্ধোঽর্জুনো ভীমসেনোঽস্যাশাখাঃ।
মাদ্রীসুতৌ পুষ্পফলে সমৃদ্ধে মূলং কৃষ্ণ ব্রহ্ম চ ব্রাহ্মণাশ্চ॥"

এই তাৎপর্যপূর্ণ দুটি রূপক-শ্লোকের মূল আমরা রামায়ণে পেয়েছি।

"ধৃতিঃ প্রবালঃ প্রসবাগ্রপুষ্পস্তপোবলঃ শৌর্যনির্বন্ধমূলঃ।
রণে মহান্ রাক্ষসরাজবৃক্ষঃ সংমর্দিতো রাঘবমারুতেন ।।
.... .... ...
মূলং হ্যেষা মনুষ্যাণাং ধর্মসারো মহাদ্যুতিঃ ।।
পুষ্পং ফলঞ্চ পত্রঞ্চ শাখাশ্চাস্যেতরে জনাঃ ।।'

রাবণবধের পর শোকার্ত বিভীষণের উক্তিরূপে লঙ্কাকাণ্ডের একাদশাধিক শততম অধ্যায়ে এই শ্লোকগুলি পাওয়া যায়।

ন্যায়শাস্ত্রে যাকে ব্যতিরেকী প্রমাণ বলে, এমন একটি ব্যতিরেকী প্রমাণের প্রতি সম্প্রতি আমরা সকলের দৃষ্টি আকর্ষণ করে, রামায়ণ মহাভারতের পূর্ববর্তী কিনা, তার বিচার করতে বলি। রাম বনবাসান্তে অযোধ্যায় প্রত্যাবৃত্ত হয়ে রাজ্যভার গ্রহণ করেছেন। সংবাদ এল, লবণদৈত্য প্রবল হয়ে যজ্ঞবিঘ্ন উৎপাদন এবং ঋষিদের প্রাণ-সংহার করছেন। ভাইয়েরা লবণ-দমনে তৎপর হয়ে এগিয়ে এলেন। রাম ত্যাগী এবং কৃতী ভরত বা লক্ষ্মণকে ভার না দিয়ে আগ্রহী কনিষ্ঠ শত্রুঘ্নের প্রার্থনা পূরণ করলেন। লবণ-বিজয়ে শত্রুঘ্নের যাত্রাপথে পড়ল মথুরা, মধুরা বা মধুপুরী। এই পুরী লবণের সুকীর্তিমান্ শিববর-প্রাপ্ত পিতা মধুদৈত্যের স্থাপিত। রামায়ণে যমুনাতীরে অর্ধচন্দ্রের ন্যায় শোভমানা রম্যা নগরী মথুরার চিত্তহারী শোভার বিস্তৃত বর্ণনা আছে—

"ক্ষেত্রাণি শস্যযুক্তানি কালে বর্ষতি বাসবঃ।
অরোগবীরপুরুষা শত্রুঘ্নভুজপালিতা ।।
অর্ধচন্দ্র প্রতীকাশা যমুনাতীরশোভিতা।
শোভিতা গৃহমুখ্যৈশ্চ চত্বরপণবীথিকৈঃ ।।'

মথুরা বা মধুপুরী ও যমুনাপুলিনের মনোহারিণী শোভার বর্ণনা রামায়ণে রয়েছে, কিন্তু কৃষ্ণ বা কৃষ্ণলীলার সঙ্গে সংশিলষ্ট অপর কোনও চরিত্রের উল্লেখ অথবা সংকেত সেখানে নেই। রাবণের ভগ্নী কুম্ভীনসীর স্বামী মধু রাক্ষসের কথা রামায়ণের উত্তরকাণ্ডে পঞ্চবিংশ সর্গেও রয়েছে। এই মধু-প্রতিষ্ঠিত মধুপুরীর নামটি খ্রীস্টীয় চতুর্দশ শতকে মৈথিল বিদ্যাপতিও ব্যবহার করেন। "হরি গেও মধুপুর হাম কুলবালা।" মধুপুরী, মধুরা, মথুরা সব নামগুলিই কৃষ্ণকথায় ব্যবহৃত। শত্রুঘ্নের যাত্রাপথে গিরিব্রজপুরেরও উল্লেখ আছে। কিন্তু জরাসন্ধ, ভীম, কৃষ্ণ বা মহাভারতের অপর চরিত্র সেখানে উল্লিখিত হয়নি। মহাভারত রামায়ণের পূর্ববর্তী রচনা হলে, রামায়ণের এই সমস্ত স্থলে কৃষ্ণ এবং মহাভারতীয় চরিত্র ও ঘটনার উল্লেখ অবশ্য প্রত্যাশিত হয়ে উঠত। যমুনা পাওয়া গেল, অথচ সেই যমুনার "কিশাল

অটে রূপের হাটে" যে 'নীলকান্ত-মণি বিকাত' তাঁর কোনও সন্ধান মিলল না। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের আহ্বানে সম্প্রতি আমার দেওয়া বরদাকান্ত শ্যামাসুন্দরী বক্তৃতামালায় রামায়ণ-প্রসঙ্গে এ-বিষয়ে বিস্তৃত আলোচনা করেছিলাম। বিশ্ববিদ্যালয়কর্তৃক বক্তৃতার প্রকাশ প্রত্যাশিত ও প্রতিশ্রুত।

বাল্মীকির রামায়ণ যে বৌদ্ধ জাতক-কথা, উত্তর ভারতের রামকথা, দক্ষিণ ভারতের কপিপূজা এবং সঙ্গে সঙ্গে আবার হোমরীয় গ্রীক কাব্যকথার, চাতুর্যপূর্ণ চৌর্যাশ্রয়ী জোড়াতালি নয়, তার আর একটি প্রমাণ এই যে, সংস্কৃত বৌদ্ধসাহিত্যে কণিষ্কের সমকালবর্তী অশ্বঘোষের বুদ্ধচরিতে ও সৌন্দরানন্দ কাব্যে সমগ্র রামকথায় পরিণত রূপের প্রভাব দেখা যায়। অশ্বঘোষের পূর্ববর্তী ভাস তাঁর অপেক্ষাকৃত সাম্প্রতিককালে-আবিষ্কৃত নাটকচক্র বা তেরোখানি নাটকের দুখানি রামায়ণীয় ঘটনা অবলম্বনে রচনা করেন। কালিদাসের নাটকে উল্লিখিত কালিদাস-পূর্ববর্তী ভাস তাঁর 'প্রতিমা' ও অভিষেক' নাটক সমগ্র এবং উন্নত রামকথার প্রভাবে রচনা করেন। প্রতিমা-নাটকে দশরথের প্রস্তরময়ী প্রতিমা বা মূর্তিনির্মাণ এবং মাতুলালয়-প্রত্যাগত ভরতের তদ্দর্শনে এবং রাম-বনবাসের বৃত্তান্ত-শ্রবণে বিলাপ বর্ণিত হয়েছে। 'অভিষেক'-নাটকে অভিষেক শুধু রামের নয়, রাম, সুগ্রীব ও বিভীষণ, এই তিনজনের। সুতরাং ভাসের পূর্বে সমগ্র রামায়ণের ভারতময় প্রচলন অনিবার্য অনুমানের বিষয় হয়ে ওঠে। রামকাহিনী ও তার রসব্যঞ্জনা আদি-কবি বাল্মীকির পরবর্তী শ্রেষ্ঠ কবিদের সকলের কাব্যনাটকে সুপরিস্ফুট হয়েছিল। এই কবিপরম্পরায় আছেন ভাস, অশ্বঘোষ, কালিদাস, ভবভূতি, মুরারি মিশ্র, কবিরাজ-পণ্ডিত, 'গৌড়-অভিনন্দ' ও সন্ধ্যাকর নন্দী। ভাষা-রামায়ণে কৃত্তিবাসে ও তুলসীদাসে রামকথা কালোপযোগী রূপ নিয়েছে। আমাদের কালে বিদ্যাসাগর, মধুসূদন, রবীন্দ্রনাথ, দীনেশচন্দ্র এই পুরাতনী কথাকে আশ্রয় করে আমাদের অধ্যাত্মলোকে এই মহতী-কথার রসসংবেদন পৌঁছিয়ে দিয়েছেন। রবীন্দ্রনাথ অবশ্য রামকথার রূপক ব্যাখ্যা করে মৌলিক সৃষ্টিমূলক নতুন কথা বলেছেন, যার প্রতিফলন আমরা একালের কোনও ভারতেতিহাস-ব্যাখ্যাতার লিখিত বাল্মীকি-রামায়ণের ভূমিকায় দেখেছি। কৃষিসভ্যতার প্রতীক নয়নমনোভিরাম রাম এবং সীতা হলকর্ষিতা ভূমি হতে উদ্ভূতা। রামকর্তৃক অহল্যাভূমির উদ্ধার, এই রূপকের আভাস রবীন্দ্রনাথের উৎকৃষ্ট 'অহল্যার প্রতি' কবিতায় পাওয়া যায়। রবীন্দ্রনাথের রামায়ণীয় রূপকব্যাখ্যার আরও একটি দিক্‌ আছে। ভারতে আর্য-অনার্যের যুগযুগব্যাপী সংঘর্ষ

প্রাচীন হিন্দু-বৌদ্ধ সংস্কৃত কাব্য-নাটকে সমগ্র রামকথার ভারতময় প্রচলনের প্রমাণ

রবীন্দ্রনাথের রামায়ণীয় রূপক-ব্যাখ্যা

এবং যাজ্ঞিক ব্রাহ্মণ্য ও ব্রহ্মবাদী ক্ষাত্রশক্তির দ্বন্দ্ব রামকথায় প্রতিবিম্বিত হয়েছে। এইরূপ বিভিন্ন প্রকারের রূপকব্যাখ্যা মনস্বিতা ও সূক্ষ্ম ইতিহাস-চেতনার পরিচায়ক। কিন্তু রূপক ব্যাখা সম্বন্ধে আমাদের প্রথম ও প্রধান অভিযোগ এই যে এই ব্যাখ্যায় কালানৌচিত্য দোষের সম্ভাবনা থেকে যায়। কৃষি-সভ্যতা ও যান্ত্রিক-শৈল্পিক সভ্যতার সংঘর্ষ এবং তার থেকে উদ্ভূত সভ্যতা-সংকটের ঘটনা ও ধারণা অপেক্ষাকৃত সাম্প্রতিক কালের। একটা সমগ্র জাতি রামকথার বাস্তব ঐতিহাসিক ভিত্তি ও ভৌমন্ডলিক ঘটনাবৃত্তে বিশ্বাস করে বহু শতাব্দী ধরে বিরাট ও উন্নত সাহিত্য রচনা করেছে এবং এই কাব্যকথা দিয়ে প্রাচীনকালে আর্য ও অনার্য ভারত এবং এ-কালের সর্বধর্মাবলম্বী ভারতীয়েরা তাঁদের জীবন গড়েছেন। গুপ্ত-সাম্রাজ্যের সুবর্ণযুগে ভারতের মহৎ সর্বকিছুই গড়ে উঠেছিল, রামায়ণ-মহাভারত, গীতা-ভাগবতপুরাণ ও কাব্যকথা—গুপ্তশাসনের যাদুদন্ড-স্পর্শে শূন্য দিগন্তের ইন্দ্রজাল ইন্দ্রধনুচ্ছটার মতো দেখা দিয়েছিল—এ-কথা স্বদেশীয় ও বৈদেশিক ঐতিহাসিকেরা বারংবার ঘোষণা করলেও প্রমাণ-সাপেক্ষ। রবীন্দ্রনাথ প্রকারান্তরে রামকথার ঐতিহাসিকতার চেয়ে কবি-কল্পনার ঐশ্বর্যের উপর বেশি জোর দিয়ে 'ভাষা ও ছন্দ' কবিতায় বলেছেন, "কবি তব মনোভূমি রামের জনমস্থান, অযোধ্যার চেয়ে সত্য জেনো।" সেই সঙ্গে তাঁর একই অতুলনীয় কবিতায় রামায়ণের যে সারোদ্ধার করেছেন আমরা তারই অনুপ্রাণনায় রামায়ণের ইতিহাসমূলকতায় আস্থাবান। 'ভাষা ও ছন্দের নিম্নোদ্ধৃত পংক্তিনিচয় আমাদের স্মরণ নিকষে চিরকালের জন্য সুবর্ণরেখাপাত করেছে—

রবীন্দ্রনাথ ও দীনেশচন্দ্রের রামায়ণীয় মানবতার উপলব্ধি

"কহ মোরে বীর্য কার ক্ষমারে করেনি অতিক্রম,
কাহার চরিত্র ঘেরি সুকঠিন ধর্মের নিয়ম
ধরেছে সুন্দর কান্তি মাণিক্যের অঙ্গদের মত,
মহৈশ্বর্যে আছে নম্র, মহাদৈন্যে কে হয়নি নত,
সম্পদে কে থাকে ভয়ে, বিপদে কে একান্ত নির্ভীক,
কে পেয়েছে সব চেয়ে, কে দিয়েছে তাহার অধিক,
কে লয়েছে নিজ শিরে রাজভালে মুকুটের সম,
সবিনয়ে সগৌরবে ধরামাঝে দুঃখ মহত্তম,—
কহ মোরে সর্বদর্শী, হে দেবর্ষি, তাঁর পুণ্যনাম,
নারদ কহিলা ধীরে, অযোধ্যার রঘুপতি রাম।"

আচার্য দীনেশচন্দ্র সেন তাঁর 'Bengali Ramayanas' গ্রন্থে রামায়ণের মূল-নির্ধারণে উত্তর ও দক্ষিণ ভারতের বহু কথার এবং বৌদ্ধ ও

জৈন রামায়ণের সমাবেশের কথা বলেছেন। এই অভিমত পাশ্চাত্ত্য ঐতিহাসিক গবেষণার প্রতিধ্বনি। সঙ্গে সঙ্গে 'রামায়ণী-কথা'য় তিনি বাল্মীকি-রামায়ণের যথার্থ মর্মোদ্ঘাটন করেছেন, মুখ্য ক'টি চরিত্রের আলোচনার সাহায্যে। রবীন্দ্রনাথের ন্যায্য এবং উচ্ছ্বসিত প্রশংসায় অভিনন্দিত দীনেশচন্দ্রের 'রামায়ণী-কথা'কে আমরা তাঁর গবেষণামূলক অভিমতের উপরে স্থান দিই।

**রামচন্দ্রের অবতারত্ব-কল্পনার প্রাচীনত্ব**

এই প্রসঙ্গে রামায়ণ-সম্পর্কিত আর একটি অভিমতের উল্লেখ করি। এ-কথা পুরোপুরি ঠিক নয় যে, বাল্মীকি রামায়ণের পরিকল্পনা সবখানি মানবিক, তাতে রামের দেবত্বের পরিকল্পনা আদৌ ছিল না, এবং ক্রমশঃ আদি ও উত্তরকাণ্ডের মাধ্যমে রামায়ণের দেবতন্ত্র ও দেববাদ প্রক্ষিপ্ত হয়েছে। বাল্মীকি-রামায়ণের লঙ্কাকাণ্ডে সীতার অগ্নিপরীক্ষাকালে দেবতাদের প্রকাশ এবং রামচন্দ্রের স্বরূপ-কথনে রামের দেবত্ব এবং অবতারত্ব স্বীকৃত হয়েছে। প্রাগাধুনিক কালের রামায়ণাশ্রয়ী সমস্ত উৎকৃষ্ট কাব্যনাটকে রামের দেবত্ব-ধারণার প্রসার ঘটেছে। কালিদাসের রাম "রামাভিধানো হরিঃ"। রঘুবংশের সমগ্র দশম সর্গ পরতত্ত্ব-বোধে রামচন্দের দর্শন-সম্মত স্তুতি। ভট্টিকাব্যের প্রথম সর্গের আদি শ্লোকে "গুণৈর্ব্বং ভুবনহিতচ্ছলেন যং সনাতনং পিতরমুপাগমৎ স্বয়ম্।"

শ্রীরামচন্দ্রের অবতারত্ব নিয়ে বৈজ্ঞানিক যুগে বিস্তৃত আলোচনার তেমন সার্থকতা নেই। এইটুকু মাত্র বলা চলে, অবতার-তত্ত্বের একটি দার্শনিক ভিত্তি আছে যা তুড়ি দিয়ে উড়িয়ে দেবার মত বস্তু নয়। আর অবতার-তত্ত্বের সঙ্গে ঐতিহাসিকতার কোনও বিরোধ নেই। শ্রীচৈতন্য ঐতিহাসিক মানব ছিলেন, তাঁর সঙ্গে আমাদের কালের ব্যবধান পাঁচশো বছরেরও কিছু কম। কিন্তু তাঁর কালের শ্রেষ্ঠ নৈয়ায়িক-বেদান্তী বাসুদেব সার্বভৌম বিশ্বাস করেছিলেন, তিনি "বৈরাগ্য-বিদ্যা-নিজ-ভক্তিযোগ-শিক্ষার্থমেকঃ পুরুষঃ পুরাণঃ।" আমাদের খুব কাছের মানুষ শ্রীরামকৃষ্ণ। আধুনিক কালের বিচারপরায়ণ মনঃশক্তিসম্পন্ন একজন মনীষী শ্রীরামকৃষ্ণের স্তোত্ররচনা করেছেন। "অবতার-বরিষ্ঠায় রামকৃষ্ণায় তে নমঃ।" কিন্তু তাই বলে শ্রীচৈতন্য ও শ্রীরামকৃষ্ণের ঐতিহাসিকতা, ভূমণ্ডলে প্রকটিত মানবতা, মিথ্যা হয়ে যায়নি। রামায়ণে রাম ও মহাভারতে কৃষ্ণ সম্পর্কে আমরা এইরূপ চিন্তার আশ্রয় গ্রহণ করতে পারি নাকি? গীতার অবতারতত্ত্ব যেমন দর্শন-সম্মত তেমন এ-কালের বিচারবুদ্ধি দিয়ে গ্রহণের একেবারে অযোগ্য নয়।

"অজোঽপি সন্নব্যয়াত্মা ভূতানামীশ্বরোঽপি সন্।
প্রকৃতিং স্বামধিষ্ঠায় সম্ভবাম্যাত্মমায়য়া ॥"

জন্মরহিত ক্ষয়রহিত হয়েও সর্বভূতের ঈশ্বর প্রকৃতিকে আশ্রয় করে মায়াশক্তিতে আবির্ভূত হন। এর চেয়েও সহজে বিশ্বাস্য—

"যদ্ যদ্ বিভূতিমৎ সত্ত্বং শ্রীমদূর্জিতমেব বা।
তত্তদেবাবগচ্ছ ত্বং মম তেজোঽংশসম্ভবম্ ॥"

যা কিছু বিভূতিযুক্ত, শ্রী-ময় ও বলশালী, তাকেই মনে করবে, আমার তেজ ও অংশ থেকে সম্ভূত। এই উক্তির আলোকে অবতার-পরিকল্পনা সহনীয় হ'তে পারে না কি? রামায়ণের রাম ও মহাভারতের কৃষ্ণ একালের রাম-কৃষ্ণের মতোই বিগ্রহধারী ঐতিহাসিক মহামানব হয়ে উঠতে পারেন না কি? মনে রাখতে হবে, ভৌগোলিক ভারতের নদ-নদী অরণ্যানী এবং অধ্যাত্ম-ভারতের অন্তর্লোক স্মরণাতীত কাল ধরে একখানি পবিত্র রামনামাবলীর আবরণে মন্ডিত হয়ে রয়েছে।

কৃত্তিবাস পণ্ডিত শুধু বাল্মীকি-রামায়ণেই অধীতী ছিলেন তা' নয়, কালিদাসের রঘুবংশ এবং সম্ভবতঃ ভবভূতির উত্তরচরিত ও মহাবীরচরিত এবং ভর্তৃহরির ভট্টিকাব্যের সঙ্গে তাঁর পরিচয় ছিল। 'রঘুবংশের কীর্তি কেবা বর্ণিবারে পারে' আত্মপরিচয়ের এই-জাতীয় উক্তি স্মরণ করিয়ে দেয় কালিদাসের বিনয়-বচন, "ক্ব সূর্যপ্রভবো বংশঃ ক্ব চাল্পবিষয়া মতিঃ।" ভাসের রামায়ণাশ্রয়ী দু'খানি নাটক মুরারি মিশ্রের 'অনর্ঘরাঘব', কবিরাজ পন্ডিতের 'রাঘব-পান্ডবীয় কাব্য, গৌড় অভিনন্দ ও সন্ধ্যাকর নন্দীর রামচরিতের সঙ্গে হয়ত কৃত্তিবাসের পরিচয় ছিল না। কারণ কৃত্তিবাসের কালে এই সমস্ত কাব্যের বহুল প্রচার ঘটেনি। কিন্তু জৈমিনি ভারত, অধ্যাত্ম রামায়ণ, অদ্ভুত রামায়ণ, যোগবাশিষ্ঠ, স্কন্দপুরাণ, পদ্মপুরাণ, মার্কন্ডেয় পুরাণ এবং অপরাপর নানা পুরাণের অন্তর্গত রামকথার সঙ্গে কবি-কৃত্তিবাসের পরিচয় ছিল এবং গৌড়বঙ্গে এই সকল গ্রন্থের প্রচার ছিল, তার পরিচয় পাওয়া যায়।

কৃত্তিবাস ও তাঁর যুগে ভক্তির আবহ, মহাপ্রভুর আনীত নামপ্রেমের আভাস

উনবিংশ শতাব্দীর জাগৃতির যুগে কবি-মধুসূদনের কবিপ্রতিভার উন্মেষ ও কবিকৃতির উপর কৃত্তিবাসের প্রভাব আমাদের বিশেষ প্রণিধানের বিষয় হওয়া উচিত। মেঘনাদবধের চতুর্থ-সর্গের প্রারম্ভিক বাল্মীকি-প্রণাম এবং রামায়ণাশ্রয়ী কবিকুলের বন্দনার কথা আমরা পূর্বেই বলেছি, "কৃত্তিবাস কীর্তিবাস কবি, এ বঙ্গের অলংকার।" ফরাসীদেশে রচিত স্বদেশীয় ও বিদেশীয় বিশ্বসারস্বত-নিবহের চতুর্দশপদীপ্রশস্তি-কবিতায় কৃত্তিবাস রয়েছেন। 'কৃত্তিবাস' ও 'কাশীরামদাস' শিরোনামযুক্ত দুটি সম্পূর্ণ চতুর্দশপদী কবিতা মধুসূদন রচনা করেছিলেন। কবিকঙ্কণ মুকুন্দরাম 'কমলে কামিনী' এবং 'শ্রীমন্তের টোপর'

কবিতায় এবং ভারতচন্দ্র 'ঈশ্বর পাটনী' ও 'অন্নপূর্ণার ঝাঁপি' চতুর্দশপদীতে পরোক্ষভাবে বন্দিত হয়েছেন। নূতন-পুরাতনের সন্ধিযুগের কবি ঈশ্বরচন্দ্র গুপ্তকেও মধুসূদন একটি সম্পূর্ণ চতুর্দশপদী নিবেদন করেছেন। বর্তমান প্রসঙ্গে 'কৃত্তিবাস -শীর্ষক কবিতাটি সমগ্রভাবে উদ্ধৃতির যোগ্য।

''জনক-জননী তব দিলা শুভক্ষণে
কৃত্তিবাস নাম তোমা !—কীর্তির বসতি
সতত তোমার নামে সুবঙ্গ-ভবনে,
কোকিলেব কণ্ঠে যথা স্বর, কবিপতি,
নয়নরঞ্জন-রূপ কুসুম যৌবনে,
রশ্মি মাণিকের দেহে ! আপনি ভারতী,
বুঝি কয়ে দিলা নাম নিশার স্বপনে,
পূর্বজনমের তব স্মরি হে ভকতি !
পবন-নন্দন হনু, লঙ্ঘি ভীমবলে
সাগর,ঢালিলা যথা রাঘবের কানে
সীতার বারতা-রূপ সঙ্গীত-লহরী ;
তেমতি, যশস্বি, তুমি সুবঙ্গ-মণ্ডলে
গাওগো রামের নাম সুমধুর তানে,
কবি-পিতা বাল্মীকিকে তপে তুষ্ট করি।''

অন্তর্দৃষ্টিসম্পন্ন কবি-মধুসূদন কৃত্তিবাসের কবিকৃতির অন্তর্নিহিত যে মুখ্যপ্রেরণা বা অনুভবের কথা এই চতুর্দশপদীতে ব্যক্ত করেছেন, আমাদের মতে, সেটি 'রামের নাম' এবং 'ভকতি'। 'প্রেম একবারমাত্র পৃথিবীতে রূপপরিগ্রহ করিয়াছিল, সে বঙ্গদেশে।' আচার্য দীনেশচন্দ্রের এই উক্তির লক্ষ্য প্রেম ও ভক্তির ঘনীভূত বিগ্রহ শ্রীচৈতন্য ১৪৮৬-১৫৩৩ খ্রীস্টাব্দ কালে প্রকটিত ছিলেন। কিন্তু তাঁর আবির্ভাবের সূচনা পূর্বেই হয়েছিল। জাতির মর্মমূলে 'ভক্তিলতা'র বীজ দৃঢ় প্রোথিত ছিল। বাঙালী জয়দেব ও চণ্ডীদাসে এবং মৈথিল বিদ্যাপতিতে ভক্তির এই সুরটি বেজেছিল। কৃত্তিবাসে তার অনুরণন শোনা গিয়েছিল। মূল রামায়ণ-বহির্ভূত ও রামায়ণাতিরিক্ত দস্যু রত্নাকরের রামনামের মাহাত্ম্যে ঋষি বাল্মীকিত্বে পরিণতির কাহিনী অধ্যাত্ম রামায়ণ অথবা অপর যে কোন উৎস হতে নিয়ে থাকুন না কেন, কবি কৃত্তিবাসের এবং তাঁর যুগের নামনিষ্ঠা ও বাঙালীর বৈষ্ণবীয় ভক্তিপ্রাণতা এই কাহিনীকে নূতন রূপ দিয়েছিল। কাহিনীতে আছে, পাপে জড় রত্নাকরের রসনায় রামনামের স্ফূর্তি না হওয়ায়, ব্রহ্মা ও নারদ কৃপাকৌশল প্রকটন করেন। রত্নাকর লুন্ঠন ও নরহত্যার পাতকে লিপ্ত থেকেও বৃদ্ধ পিতামাতা

ও ভার্যার ভরণ পোষণ করতেন। "স্বল্পমপ্যস্য ধর্মস্য ত্রায়তে মহতো ভয়াৎ।" তাই কৃপা ও দুর্লভ সাধুসঙ্গের তিনি অধিকারী হলেন। তাঁকে জিজ্ঞাসা করা হ'ল, শুষ্ককাষ্ঠখণ্ড এবং শবদেহকে কি বলা হয়? রত্নাকর সাধুদের প্রশ্নোত্তরে বললেন, 'মড়া'। তাঁরা রত্নাকরকে 'মড়া' নয়, 'মরা' বারংবার উচ্চারণ করতে বললেন। অবিরত উচ্চারণ হতে থাকল "মরা-মরা-মরা-মরা-ম।" বর্ণবিপর্যয়ে ধ্বনিত হতে থাকল "রাম-রাম-রাম-রাম"। নামাভাসেও নাম গ্রহণের ফল লভ্য হয়, এই সুমহান্ আশ্বাসপ্রদ শাস্ত্রবচন সত্য হ'ল রত্নাকরের জীবনে।

"মধুরমধুরমেতন্মঙ্গলং মঙ্গলানাং সকলনিগমবল্লী-সৎফলং চিৎস্বরূপম্।
সকৃদপি পরিগীতং শ্রদ্ধয়া হেলয়া বা ভৃগুবর নরমাত্রং তারয়েৎ কৃষ্ণনাম।।"

আমরা পূর্বেই বলেছি, মহাপ্রভু হরি, রাম ও কৃষ্ণ এই তিনটি নামের বিভিন্ন স্থান ও সংখ্যা-সন্নিবেশ (permutation and combination) করে ষোলো নাম বত্রিশ অক্ষরের মালা গেঁথে এক মহামন্ত্রের সৃষ্টি করেন। এই মহামন্ত্র নামকীর্তনের অবলম্বন হয়ে গণমানসে ভক্তির প্লাবন বহিয়ে দিয়েছিল। কৃত্তিবাসের প্রচলিত রামায়ণে আদিকান্ডে গঙ্গার উৎপত্তি-প্রসঙ্গে পাওয়া যায়।

"শিঙ্গা বলে শ্রীরাম ডমরু বলে হরি।
পঞ্চমুখে রামনাম গান ত্রিপুরারি।।"

জয়দেবের "নামসমেতং কৃতসঙ্কেতং বাদয়তে মৃদু বেণুম্" এবং চণ্ডীদাসের "না জানি কতেক মধু শ্যামনামে আছে গো বদন ছাড়িতে নাহি পারে" প্রাক্‌চৈতন্য যুগের নামতত্ত্ব-ভিত্তিক ভক্তিবাদের উপর আলোকসম্পাত করে। কৃত্তিবাসী রামায়ণে চৈতন্যোত্তর যুগের বৈষ্ণবীয় প্রভাবের অনুপ্রবেশ সম্বন্ধে অনেক আলোচনা আছে, কিন্তু মহাপ্রভুর নাম-প্রেমাশ্রয়ী ভক্তিবাদের উপর কৃত্তিবাসের রামনাম-গান কাজ করেছিল কিনা, সে সম্বন্ধে এ-পর্যন্ত কেউ আলোচনা করেননি। মহাপ্রভুর অন্তরঙ্গ পার্ষদ এবং আদি চরিতকার মুরারি গুপ্ত এবং জীবগোস্বামীর পিতা বল্লভ-অনুপম রামোপাসক ছিলেন। আমাদের বিশ্বাস, কৃত্তিবাস মহাপ্রভুর জন্য নামকীর্তনের আসর প্রস্তুত করে গিয়েছিলেন। "শমনদমন রাবণরাজা/রাবণ দমন রাম/শমনভবন না হয় গমন/যে লয় রামের নাম।" অতিকায় ও তরণীসেনের এবং স্বয়ং রাবণের অন্তকালে বৈরিভাবে রামভক্তি এবং রামের ভক্তবাৎসল্য পরবর্তীকালের পরিকল্পনা ও বৈষ্ণবীয় প্রক্ষেপ হ'তে পারে; কিন্তু নামাশ্রয়ী ভক্তি এ-দেশের অন্তর্লোকের সুচিরলব্ধ সম্পদ, যার ধারা শ্রৌত যুগ থেকে প্রবাহিত। কৃত্তিবাসের রামায়ণে ভগীরথ, "একদিনে ভগীরথ কোটি মন্ত্র জপে"। রাবণ নর্মদাতীরে লক্ষ শিবনাম জপ করেন। মধ্যযুগের

বাংলা মঙ্গলকাব্য-কথায় অন্তঃসলিল ফল্গুপ্রবাহের মতো এবং চৈতন্যোত্তর যুগের বৈষ্ণব সাহিত্যে কূলপ্লাবী স্ফীত উচ্ছ্বাসের মতো ভক্তির এই ধারা বয়ে এসেছে। বাঙালীর মধ্যযুগের সাহিত্য-সংস্কৃতিকে এইরকম একটি ঐক্যসূত্রে অন্বিত করে ব্যাখ্যা করবার অবকাশ নেই কি ?

বাল্মীকি-রামায়ণের প্রচলিত রূপে শ্লোকসংখ্যা চবিবশহাজার। কৃত্তিবাস পাঁচালী-প্রবন্ধে পয়ার ও লাচাড়ি ছন্দে 'লোক বুঝাবার তরে' তার সংক্ষেপসাধন করেছেন। বাল্মীকি-রামায়ণের মতো কৃত্তিবাসী রামায়ণেও সাতটি কাণ্ড ; আদি, অযোধ্যা, অরণ্য, কিষ্কিন্ধ্যা, সুন্দরা, লঙ্কা ও উত্তরা। সংস্কৃত রামায়ণে আদি ও লঙ্কাকাণ্ডের নামান্তর যথাক্রমে বালকাণ্ড ও যুদ্ধকাণ্ড। 'সুন্দরা' ও 'উত্তরা' কাণ্ডের আ-কারের টানটি বাংলা রূপান্তর মাত্র। আদি ও উত্তরাকাণ্ড বাল্মীকি-রামায়ণে পরবর্তী কালের যোজনা, পণ্ডিতদের এই অভিমত অমূলক না হতে পারে। দুটি কাণ্ডই পুরাণের লক্ষণাক্রান্ত, স্বর্গ ও মর্ত্যের, দেবতা ও ও মানুষের, লৌকিক ও অলৌকিক নানা কাহিনী এর অন্তর্নিবিষ্ট হয়েছে। কৃত্তিবাসের ভাষা আশ্রয় করে বলা যায়, 'দেবলোকে নরলোকে হইল মিশাল।' 'আদিকাণ্ডে রামজন্ম, বিবাহ সীতার।' বৈকুণ্ঠপতি নারায়ণের চারি অংশে দশরথের চারি পুত্ররূপে প্রকাশ, বাল্মীকি-রামায়ণে এ-কথা নেই। জনকের হলকর্ষণে সীরোৎকর্ষণ ভূমি থেকে অযোনিসম্ভবা সীতার উৎপত্তি উভয় রামায়ণেই ঈষৎ পরিবর্তিত আকারে রয়েছে। দস্যু রত্নাকরের ঋষি বাল্মীকিতে পরিণতির নামমাহাত্ম্য-সূচক কাহিনী বাল্মীকি-রামায়ণ-বহির্ভূত এবং কৃত্তিবাসের অতিরিক্ত সৃষ্টি। এই সৃষ্টি অবশ্য মৌলিক নয়। অধ্যাত্ম-রামায়ণ এবং স্কন্দপুরাণ এই কাহিনীর মূল। পূর্ববঙ্গে ঢাকা ত্রিপুরা প্রভৃতি অঞ্চলে প্রাপ্ত কৃত্তিবাসী রামায়ণের পুথিতে এই কাহিনী পাওয়া যায় না, আচার্য দীনেশচন্দ্র ও নলিনীকান্ত ভট্টশালী বলেছেন। ভগীরথের জন্মের অদ্ভুত কাহিনীটিও বাল্মীকি রামায়ণ-বহির্ভূত, এটি বশিষ্ঠ রামায়ণ ও পদ্মপুরাণ হতে গৃহীত। কাণ্ডার মুনির কাহিনীটি স্কন্দপুরাণের কাশীখণ্ড থেকে নেওয়া।

কৃত্তিবাসী রামায়ণে কবি বাল্মীকিকে অনুসরণ ও মৌলিক সৃষ্টি

শুধু আদিকাণ্ডে নয়, কৃত্তিবাসী রামায়ণের প্রায় সব কাণ্ডেই বাল্মীকি-রামায়ণ-বহির্ভূত ঘটনার সন্নিবেশ রয়েছে, যেগুলির মূল কতকগুলি জানা গিয়েছে এবং কতকগুলি অজ্ঞাত-মূল অথবা কবিকল্পনার পুরাণ-লক্ষণাত্মক সৃষ্টি ( myth-making )। লঙ্কাকাণ্ডে কুম্ভকর্ণ বধে চৌষট্টি যোগিনীর আবির্ভাব অদ্ভুত রামায়ণ থেকে নেওয়া হয়েছে। শক্তি-

শেলাহত লক্ষ্মণের পুনরুজ্জীবনের জন্য হনুমানের গন্ধমাদন আনয়ন এবং অযোধ্যার আকাশে গমনকালে ভরতকর্তৃক বাটুল-প্রহার এবং পর্বত ও কক্ষতলে সূর্যসহ হনুমানের ভূমিতলে পতনের অদ্ভুত কাহিনীও অদ্ভুত রামায়ণ থেকে গৃহীত।

"নাহিক এসব কথা বাল্মীকি বচনে।
বিস্তারিয়া লিখিত অদ্ভুত রামায়ণে ॥"

রামচন্দ্র-কর্তৃক দেবীদুর্গার অকালবোধন ও শারদীয়া দুর্গাপূজার অনুষ্ঠান বৃহদ্ধর্ম-পুরাণ থেকে গ্রহণ করে কবিকল্পনাব সাহায্যে কৃত্তিবাস কাহিনীর উৎকর্ষ বিধান করেছেন। বাল্মীকি-রামায়ণের যুদ্ধকাণ্ডের সর্বশেষ অধ্যায়ে আছে, বানর ও রাক্ষসগণ রামের রাজ্যাভিষেকের পরে বিদায় নিয়ে কিষ্কিন্ধ্যায় ও লঙ্কায় স্ব স্ব স্থানে যাত্রা করলেন। এই সময়ে রাম স্নেহ ও কৃতজ্ঞতার নিদর্শনস্বরূপ সকলকে যথাযোগ্য মধুর বচনে আপ্যায়িত এবং মূল্যবান্ উপঢৌকনে পুরস্কৃত করেন। রামের নির্দেশে সীতাদেবী অতি মূল্যবান চন্দ্রকান্তি-তুল্য গৌরবর্ণ হার কণ্ঠ হতে উন্মোচন করে অদ্ভুত-কর্মা বীর ভক্ত হনুমানকে উপহার দেন। কৃত্তিবাস এই সূত্র অনুসরণ করে অতি সুন্দর এবং প্রাণস্পর্শী করে হনুমানের ভক্তি ও সীতারামের অনুগত-বাৎসল্য প্রকাশ করেছেন। কৃত্তিবাসে পাওয়া যায়, সীতাপ্রদত্ত হার হনুমান ভক্তিভরে গ্রহণ করে দন্তের দ্বারা চর্বণ করে দূরে নিক্ষেপ করলেন। বিস্মিত ও বিরক্ত হয়ে লক্ষ্মণ এর কারণ জিজ্ঞাসা করেন। হনুমান বললেন, হারে সীতারাম নাম লিখিত নেই। সুতরাং তাঁর কাছে এর মূল্য নেই। লক্ষ্মণ বললেন, তোমার শরীরে তো রামনাম লিখিত নেই, তবে তুমি কেন দেহধারণ করছ? হনুমান্ তৎক্ষণাৎ নখে বুক চিরে দেখালেন, তাঁর বক্ষে "অস্থিময় রামনাম লেখা লক্ষ লক্ষ"। কৃত্তিবাসের এই জাতীয় কবি-কল্পনা ও সুন্দর সৃষ্টিকে উত্তরকালের বৈষ্ণবীয় প্রলেপ মনে করবার কোন হেতু দেখা যায় না। ভক্তিভাবুকতা অনবচ্ছিন্ন তৈলধারার মতো এদেশের জাতীয় চিত্তে বহমান থেকে মহাপ্রভুর প্রভাবে নতুন করে মহাশক্তি অর্জন করেছে।

উত্তরাকাণ্ডে কৃত্তিবাস অল্পবিস্তর ব্যতিক্রম সহকারে বাল্মীকি-রামায়ণের অনুসরণ করেছেন। লঙ্কাসমরের অবসানে রামচন্দ্র অযোধ্যায় ফিরে রাজ্যভার গ্রহণ করলে অগস্ত্য-প্রমুখ ঋষিগণ তাঁকে অভিনন্দন জানাতে এলেন। তাঁরা লঙ্কাসমরবিজয় ও সবংশে রাবণের বধসাধন করে ত্রিলোকে শান্তিস্থাপন করার জন্য রামচন্দ্রের শৌর্যের প্রশংসা করলেন। এই প্রসঙ্গে তাঁরা লক্ষ্মণকর্তৃক ইন্দ্রজিৎ-বধের প্রশংসা করে এই ব্যাপারকে অসাধ্যসাধন এবং সীতা-উদ্ধারের

প্রধান সহায়ক ঘটনা বললেন। মেঘনাদ-বধ সর্বাপেক্ষা দুঃসাধ্য ব্যাপার মনে

কৃত্তিবাসের উত্তরাকাণ্ডের বিশেষ আলোচনা—কাহিনী ও চরিত্র কল্পনায় কবির কৃতিত্ব

করবার কারণ জিজ্ঞাসা করায় অগস্ত্য ইন্দ্রজিতের তপস্যা, বরলাভ এবং মেঘনাদ-কর্তৃক দেবরাজ ইন্দ্রের পরাজয় ও বন্ধন বৃত্তান্ত বর্ণনা করেন। কৃত্তিবাস পণ্ডিত এই প্রসঙ্গে লক্ষ্মণ চরিত্রের উৎকর্ষ দেখিয়েছেন তাঁর কবিকল্পনার সাহায্যে রামায়ণীয় ঘটনার নতুন ব্যাখ্যা করে। লক্ষ্মণ চৌদ্দ বছর অনিদ্রায় অনাহারে থেকে কঠোর ব্রহ্মচর্যপালন করে, নারীমুখ দর্শন না করে অগ্রজ এবং মাতৃসমা অগ্রজ-পত্নীর পরিচর্যার দ্বারা চারিত্রিক মহাশক্তি অর্জন করেন, এইজন্যই তিনি ইন্দ্রজিৎবধে সমর্থ হয়েছিলেন। লক্ষ্মণের অনাহার, অনিদ্রা এবং নারীর মুখদর্শন থেকে বিরতির কথায় রামচন্দ্র বিস্মিত হয়ে জিজ্ঞাসা করেন, লক্ষ্মণ তো নিজে বন থেকে ফলমূল আহরণ করে সীতার হাতে দিতেন এবং জনকনন্দিনী স্বামি-স্ত্রীর জন্য দু'ভাগ রেখে লক্ষ্মণের আহার্য ভাগ তাঁকে ফিরিয়ে দিতেন। ভ্রাতৃজায়ার সান্নিধ্যে থেকে তিনি কিরূপে নারীমুখ দর্শন থেকে বিরত ছিলেন? আর তিনি তো ভিন্ন কুটীরে তাঁদের মতো নিদ্রা যেতেন।

অগস্ত্যের ইচ্ছায় লক্ষ্মণ অগ্রজের নিকট বিনীতভাবে ব্যাপারটি বুঝিয়ে দিলেন। সীতাহরণের পর লঙ্কাসমর-সহায় সুগ্রীবাদির সঙ্গে প্রথম সাক্ষাৎ কালে অপহ্রিয়মাণা সীতাকর্তৃক পরিত্যক্ত অলঙ্কার সুগ্রীব সীতাহারা রামচন্দ্রের হাতে দেন। রামচন্দ্র সেগুলি লক্ষ্মণকে দেখিয়ে জিজ্ঞাসা করেন, এগুলি সীতার কিনা। উত্তরে লক্ষ্মণ সীতার পায়ের নূপুরটি মাথায় ঠেকিয়ে বলেছিলেন, এ-টিকেই মাত্র চিনি, নিত্য পাদবন্দনার অভিজ্ঞতার ফলে। মুখের দিকে তো কোনদিন দৃষ্টিপাত করিনি। কথাটি লক্ষ্মণ অগ্রজকে স্মরণ করিয়ে দিলেন। বনবাসকালে দম্পতী কুটিরে নিদ্রাগত হলে বীর লক্ষ্মণ ধনুঃশর হাতে বিনিদ্র হয়ে সারারাত্রি কুটির-দ্বার রক্ষা করতেন।

রাত্রিকালে নিদ্রার আবেশ রোধ করবার জন্য তিনি নিদ্রাকে শরবিদ্ধ করে প্রতিহত করেন। এইভাবে তিনি নিদ্রাজয়ী হয়েছিলেন। এবিষয়ে তিনি-প্রমাণস্বরূপ বলেন, যেদিন বনবাসান্তে অযোধ্যাপ্রত্যাগত হয়ে রামচন্দ্র বামভাগে সীতাদেবীকে নিয়ে সিংহাসনে উপবেশন করেছিলেন সেইদিন ছত্রধর লক্ষ্মণের নিদ্রার আবেশে হাত থেকে ছত্র স্খলিত হয়ে পড়েছিল। বনবাসকালে প্রত্যহ লক্ষ্মণ ফলমূল আহরণ করে সীতার হাতে দিলে সীতা "লক্ষ্মণ, ধর' এই বলে দেবরের অংশ তাঁর হাতে দিতেন। লক্ষ্মণকে আহৃত ফল ধরবার কথা বলা হ'ত, আহারের অনুমতি তো দেওয়া হ'ত না। লক্ষ্মণ সেগুলি ধরতেন এবং শরাধারে কুটিরের অদূরে সেগুলি সঞ্চয় করে রাখতেন। হনুমান সেই সঞ্চিত ফলগুলি

আনবার জন্য আদিষ্ট হয়ে ফলপূর্ণ তূণ বহন করতে অসমর্থ হলেন। লক্ষ্মণ বামহাতে অবলীলাক্রমে ফলসম্ভার আনয়ন করে আদেশমত সেগুলি গণনা করে দেখালেন. চৌদ্দবছরের মধ্যে মাত্র সাতদিনের ফল সেখানে সঞ্চিত নেই। সেই সাতদিন ফলমূল আদৌ আহরণ করা হয়নি। সাতটি দিন বড়ো নিদারুণ দুঃখের দিন। দশরথের মৃত্যুবার্তা পেয়ে তাঁরা শোকে অচেতন ছিলেন প্রথম দিনটিতে। রাবণকর্তৃক সীতাহরণের দিনটি দ্বিতীয়. ইন্দ্রজিৎ-কর্তৃক নাগপাশে বন্ধন তৃতীয় দিন, চতুর্থ দিন ইন্দ্রজিৎ-কর্তৃক মায়াসীতার কর্তন। পাতালে মহীরাবণের গৃহে বন্ধ অবস্থায় যাপনের দিনটি পঞ্চম। রাবণ-কর্তৃক শক্তিশেলের আঘাতের দিনটি যষ্ঠ এবং রাবণবধের দিনটি সপ্তম। এই সাতদিনের অনাহৃত ফল সেইজন্য সংখ্যায় পাওয়া গেল না। চতুর্দশ বৎসরের অনাহার এবং বিশ্বামিত্রের বরে ক্ষুৎপিপাসাজয়ের বিবরণ শুনে রামচন্দ্র হর্ষ-বিষাদে লক্ষ্মণকে কোলে নিয়ে অশ্রুবিসর্জন করলেন।

রামচন্দ্রের জিজ্ঞাসায় অগস্ত্য রাবণ ও লংকাবাসী রাক্ষসদের এবং তার পূর্বে কুবেরাদি যক্ষগণের, পৌলস্ত্যকুলে উৎপত্তি থেকে আরম্ভ করে রাবণাদির তপস্যা ও বরলাভ এবং বরদৃপ্ত দুর্ধর্ষ রাক্ষসদের স্বর্গমর্ত্যপাতাল ত্রিলোকবাসীর উপর অত্যাচারের কাহিনী বর্ণনা করেন। পুরাণ-লক্ষণাক্রান্ত এই সমস্ত ঘটনা কৃত্তিবাস অল্পবিস্তর পরিবর্তন-সহকারে বাল্মীকি-রামায়ণ থেকে গ্রহণ করেছেন। রাবণের জয়-পরাজয়ের কাহিনী, হরধনুভঙ্গের জন্য জনকের সভায় রাবণের ব্যর্থতা, বালী ও কার্তবীর্যার্জুনের নিকট রাবণের শোচনীয় পরাজয়, বেদবতীর অভিশাপ ও হলকর্ষণোদ্ভূতা সীতারূপে জন্মগ্রহণ ইত্যাদি ঘটনা বিবৃতিতে কৃত্তিবাস কিছু কিছু কবিকল্পনার আশ্রয় গ্রহণ করেছেন। বাল্মীকি-রামায়ণে আছে, ভদ্র-নামক পুরবাসী রাজানুচর প্রমুখাৎ প্রজাদের অন্তরে লঙ্কাবরুদ্ধা সীতার শুদ্ধতা-সম্বন্ধে সংশয়ের নিদারুণ বার্তা অবগত হয়ে রাম সীতাত্যাগের সঙ্কল্প গ্রহণ করেন। কৃত্তিবাস এখানে কিছু পরিবর্তন করেছেন। অন্তঃপুরচারিণীদের অনুরোধে সীতা রাবণের ভয়াবহ মূর্তি ভূতলে অঙ্কন করে অন্তঃসত্ত্বতার ও আলস্যের ভারে সেই মৃত্তিকায় শয়ন করেছিলেন এবং সেই অবস্থায় সীতাকে দেখে রামচন্দ্র প্রজাবৃন্দের অসন্তোষ মেনে নিয়েছিলেন। বাল্মীকি রামায়ণে কিন্তু সীতাত্যাগে কৃতসঙ্কল্প প্রজারঞ্জক সীতাপতি সীতাচরিত্রের অপাপবিদ্ধতা সম্পর্কে নিঃসংশয়ে জানতেন, 'অন্তরাত্মা চ মে বেত্তি সীতাং শুদ্ধাং যশস্বিনীম্।" রামাদি চরিত্রের গাম্ভীর্য ও মহনীয়তা, গগনস্পর্শী উচ্চতা ও চিত্তপ্রসারী অন্তর্দ্বন্দ্বের ধারণায় বহু শতাব্দীর ব্যবধানে দাঁড়িয়ে বাঙালী-কবি আদিকবিকে অনুসরণ করতে পারেননি, একথা সকলেই জানেন।

কৃত্তিবাসী রামায়ণের উত্তরাকাণ্ডে আর্ষ রামায়ণ থেকে সবচেয়ে উল্লেখযোগ্য পার্থক্যের দৃষ্টান্ত বাল্মীকির আশ্রমপালিত যমজ ভ্রাতা লবকুশের রামচন্দ্রের অশ্বমেধ যজ্ঞাশ্ব-ধারণ, একে-একে পিতৃব্যগণ ও সর্বশেষে পিতার সঙ্গে সংগ্রাম এবং কিশোর সন্তানের হস্তে সকলের পরাজয় ও মূর্ছা, পরিশেষে তপস্যা-প্রত্যাগত বাল্মীকি-কর্তৃক সসৈন্যে ভ্রাতৃ-চতুষ্টয়ের পুনরুজ্জীবন। কৃত্তিবাস নিজেই বলেছেন, "এ-সব গাইল গীত জৈমিনি ভারতে।" জৈমিনি ভারতের বাংলাদেশে সমধিক প্রচলনের প্রভাব মধ্যযুগের বাংলা রামায়ণ ও মহাভারতে প্রতিবিম্বিত হয়েছে। সমুন্নত চরিত্রধারণায় বাঙালী-কবির শক্তির ন্যূনতা স্বীকার করেও বলা যায়, লবকুশের যুদ্ধ-বর্ণনা উপলক্ষ্য করে মানবীয় জীবনরসের উপলব্ধিতে এবং নাটকীয়তার সৃষ্টিতে কৃত্তিবাস নিপুণতার স্বাক্ষর রেখেছেন। পুত্রহস্তে পৌলস্ত্যবিজয়ী রঘুকুল-তিলকের পরাজয়ের চিত্রাঙ্কন করে কবি একদিকে 'পুত্রাৎ শিষ্যাৎ পরাজয়ম্' বাক্যের সার্থকতা প্রতিপন্ন করেছেন, অপরদিকে জানকীবল্লভ রামের জন্য সীতার বিলাপ ও পুত্রদের প্রতি ভর্ৎসনায় তাঁর চরিত্রের বিশুদ্ধি ও বাস্তবতা উজ্জ্বলতর করে তুলেছেন। পাবকশুদ্ধা মূর্তিমতী পবিত্রতারূপিণী সীতার দ্বিতীয় পরীক্ষার জন্য অযোধ্যার রাজসভায় আগমন, সীতার শপথবাণী ও পাতালপ্রবেশ বর্ণনায় কৃত্তিবাস আর্ষ রামায়ণের সংযম, শালীনতা ও ভাবসংহতি সম্যকরূপে রক্ষা করতে পারেননি। কিন্তু অভিমানিনী সাধ্বীর শেষ অভিমানটুকু চমৎকার ফুটিয়ে তুলে বলেছেন,

"নাহি চাহিলেন সীতা নিজের ছাওয়ালে।
শ্রীরামেরে নিরখিয়া প্রবেশে পাতালে ॥....
শ্রীরামের ক্রন্দন হইল অনিবার।
হাহাকার শব্দ করে সকল সংসার।"

রবীন্দ্রনাথ 'ভাষা ও ছন্দ' কবিতায় রামায়ণের অপরূপ সংক্ষিপ্ত কাব্যভাষ্য রচনা করে বলেছেন, "কে পেয়েছে সবচেয়ে কে দিয়েছে তাহার অধিক।" পিতৃসত্যের অনুরোধে রাজ্যত্যাগ, অপাপবিদ্ধা জেনেও প্রজারঞ্জনের অনুরোধে সীতাত্যাগ এবং সর্বশেষে সর্বত্যাগী অনুগত বীরভ্রাতা লক্ষ্মণের বর্জন সত্যসন্ধ দশরথতনয়ের চরিত্রমহিমার দ্যোতক। লক্ষ্মণ-বর্জনের অপরিসীম কারুণ্য আর্ষ রামায়ণ অপেক্ষা কৃত্তিবাসী রামায়ণে করুণতর হয়ে উঠেছে। সরযূর 'খরশান স্রোতে' লক্ষ্মণঠাকুর প্রাণ বিসর্জন করেন। কিছুকাল পরে সমাপ্তকৃত্য সীতাপতি অনুগত সকলকে নিয়ে মহাপ্রস্থান করেন। রামরাজত্বের অবসান-বর্ণনায় বাঙালী কবি কৃত্তিবাস বাল্মীকি ও ভবভূতির সুযোগ্য 'উত্তরসূরিরূপে করুণরসাসিদ্ধির পরিচয় দিয়েছেন,

"সন্যাত্রা করিয়া রাম ছাড়েন সংসার।
রাম গেল পৃথিবী হইল অন্ধকার ॥
অযোধ্যা ছাড়িয়া রাম করেন গমন।
বশিষ্ঠ নারদ আদি সঙ্গে মুনিগণ ॥
অবধূত সন্ন্যাসী চলিল সারি সারি।
ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্য শূদ্র বর্ণ চারি ॥
হাতে লড়ি করিয়া চলিল খোঁড়া কাণা।
শ্রীরামের সঙ্গে যায় না মানিয়া মানা ॥"

বাল্মীকি রামায়ণে রামায়ণ-পাঠের ফলশ্রুতি লঙ্কাকাণ্ড বা যুদ্ধকাণ্ডের শেষে বর্ণিত হয়েছে। কৃত্তিবাসের রামায়ণে উত্তরাকাণ্ডের সমাপ্তিতে ফলশ্রুতির সমাবেশ করা হয়েছে। পূর্বেই বলা হয়েছে, পন্ডিতদের মতে রামায়ণে আদি ও উত্তরকান্ড পরবর্তী যোজনা। মুখ্য এবং মৌল কান্ডসমূহের অনুবৃত্তিসূত্রে নূতনতর ঘটনাসমাবেশে এই দুই কান্ড যেন রামকথার সমগ্রতাবিধান করেছে।

"পুণ্য বৃদ্ধি হয় রামে করিলে স্মরণ।
পাপে পাপী মুক্ত হয় শুনি রামায়ণ ॥....
অপুত্রক লোক শুনি পায় পুত্রফল।
সপ্তকাণ্ড শুনি পায় অশ্বমেধ ফল ॥"

সত্য, ত্রেতা, দ্বাপর, কলি, এই চার যুগে আবর্তিত কালচক্রের ধারণায় অভ্যস্ত প্রাচীনেরা নৈতিক ও আধ্যাত্মিক চরিত্রের উৎকর্ষে রামায়ণ-মহাভারতের আদর্শ চরিত্রগুলি এ-কালেব মানুষের চেয়ে উন্নততর ছিলেন, এরূপ মনে করেন। বৈজ্ঞানিক ক্রমোন্নতিবাদে ( Evolution ) বিশ্বাসী আধুনিকেরা বিপরীত মত পোষণ করেন। তাঁদের মতে, নৈতিকতায় ও আধ্যাত্মিকতায়ও মানুষ ক্রমশঃ এগিয়ে চলেছে। মধ্যপন্থী একটি মত হ'ল, সব যুগেই ভালোমন্দ দুই-ই আছে। রামায়ণ-মহাভারতে এবং পুরাণসমূহে দেবতা ও মানুষের পাশে যক্ষ, রক্ষ, দানব প্রভৃতি দেখা যায়। অলঙ্কারশাস্ত্র বলেন, 'রামাদিবৎ প্রবর্তিতব্যম্, ন তু রাবণাদিবৎ।' রামাদি চরিত্রের অনুসরণ করবে, রাবণাদির নয়।

কৃত্তিবাসী রামায়ণের চরিত্র পরিকল্পনা

নিরপেক্ষ বিচারে মনে হয়, ঐতিহাসিক অথবা কবিকল্পনাপ্রসূত যা-ই হোক না কেন, রামায়ণ-মহাভারতে বর্ণিত আদর্শ চরিত্র এ-কালের বাস্তব চরিত্র অপেক্ষা নৈতিক ও আধ্যাত্মিক মহিমায় উন্নততর। প্রত্যেক যুগের বাস্তব জীবন সেযুগের কবিকল্পনাকে নিশ্চয়ই প্রভাবিত করে। তাই বাল্মীকির রামসীতা,

ভরত লক্ষ্মণ হনুমান-প্রমুখ মুখ্য চরিত্রের পরিপূর্ণ মহিমা মধ্যযুগের বাঙালী কবি কৃত্তিবাস পণ্ডিতের রামায়ণে সম্যকরূপে রক্ষিত হয়নি। অধিকাংশ চরিত্রেই মধ্যযুগীয় বাঙালী চরিত্রের ছায়াপাত হয়েছে, দোষগুণ প্রতিবিম্বিত হয়েছে। আবার মানবিকতাব দিক্ দিয়ে কোন কোন চরিত্র অধিকতর হৃদয়গ্রাহী হয়ে উঠেছে।

বাল্মীকি ও কালিদাস-ভবভূতির রাম কোমল-কঠোর মনুষ্যমহিমার তুঙ্গশিখরে আরূঢ়, ক্ষাত্র মনুষ্যত্বের পরিপূর্ণ বিগ্রহ। রবীন্দ্রনাথ তাঁর 'ভাষা ও ছন্দ' কবিতায় এবং আচার্য দীনেশচন্দ্র তাঁর 'রামায়ণী-কথা'য় এর অনবদ্য আভাস ফুটিয়েছেন। রামায়ণে সীতার পাতিব্রত্য-মহিমার সঙ্গে তাঁর দৃপ্ত ক্ষাত্রনারী-সুলভ তেজস্বিতা তুল্যরূপে প্রকটিত হয়েছে। অদ্ভুতকর্মা পবননন্দন হনুমানের অকৃত্রিম সেবানুগত্যের সঙ্গে তাঁর মনস্বিতা বাগ্মিতা শৌর্যবীর্য প্রভৃতি গুণ প্রোজ্জ্বল হয়ে ফুটেছে।

বাঙালী চরিত্রের আবেগধর্মিতাব একটি প্রলেপ কৃত্তিবাসের মহৎচরিত্রগুলির মধ্যে লক্ষ্য হয়। বাল্মীকির রাম, রবীন্দ্রনাথের ভাষায়, "সম্পদে কে থাকে ভয়ে, বিপদে কে একান্ত নির্ভীক"। কিন্তু কৃত্তিবাসী রামায়ণে বনবাসী রাম সীতাহারা হয়ে এবং সিংহাসনারূঢ় সীতাপতি সীতানির্বাসন দিয়ে অশ্রুর প্লাবন ও শোকের ঝড় বহিয়েছেন। বাল্মীকির রাম স্বল্পভাষী, অনপেক্ষ, দৃঢ়সংকল্প ও গম্ভীরস্বভাব। তাঁর ব্যক্তি-জীবনের সুখদুঃখ এবং রাজোচিত কর্তব্যনিষ্ঠা ও প্রজারঞ্জনবৃত্তির দ্বন্দ্ব স্বয়ংপ্রকাশ হয়ে ফুটেছে। কিন্তু কৃত্তিবাসী রামায়ণে তাঁর উত্তেজনা, আবেগধর্মিতা ও দোলাচলভাব অনেক সময় আত্মপ্রকাশ করেছে। বাল্মীকি রামায়ণে যুদ্ধক্ষেত্রে শত্রুপক্ষীয় বীরের নিকট বীরচরিত রাম কৃতান্ত ও অশনির মতো, কিন্তু কৃত্তিবাসী রামায়ণে স্তুতিপরায়ণ শত্রুর প্রতি করুণায় বিগলিত প্রাণে তিনি অশ্রুবর্ষণ করেন। আসল কথা, মধ্যযুগের ভক্তিভাবনার এবং ভক্তিসর্বস্ব জীবনসঙ্গীতের আগমনী-কার কবি কৃত্তিবাস রামমাহাত্ম্যের পরিপোষক ভক্তবাৎসল্য গুণটি রামায়ণের সুচিরাচিত নায়কে আরোপ করেছেন।

সীতাচরিত্রের পাতিব্রত্য ও সহিষ্ণুতাগুণ অক্ষুন্ন রেখে কৃত্তিবাস তাঁর দৃপ্ত ক্ষাত্র তেজস্বিতা গুণটি আড়ালে রেখেছেন। লঙ্কাসমরের অবসানে সমুদ্রতীরে বিশাল রাক্ষস ও বানর-জনতার সম্মুখে আনীতা সীতা গূঢ়াশয় রামচন্দ্রের অপবাদাত্মক পুরুষ বচনের প্রতিবাদে বলেছিলেন, ইতর পুরুষ যে ভাবে ইতর নারীর সঙ্গে বাক্য ব্যবহার করে ( 'প্রাকৃতঃ প্রাকৃতামিব' ) ইক্ষ্বাকুকুলপ্রদীপ কেন সেই ভাষা পতিব্রতার প্রতি প্রয়োগ করেছেন। কিন্তু কৃত্তিবাসের সীতা এখানে অনুনয়ের সুরে বলছেন,

"বাল্যকালে খেলিতাম বালিকা-মিশালে।
স্পর্শ নাহি করিতাম পুরুষ ছাওয়ালে।"

তেমনভাবে লক্ষ্মণের সৌভ্রাত্র ও আত্মোৎসর্গের দিক্‌টি অক্ষুন্ন রেখে কৃত্তিবাস তাঁর ক্ষাত্র পৌরুষের স্বাভাবিকতাটুকু মুছে দিয়েছেন। আসন্ন রাজ্যাভিষেক মুহূর্তে রামের প্রতি চতুর্দশ বর্ষ বনবাসের আদেশপ্রদানের কথা শুনে ক্রোধোদ্দীপ্ত ক্ষত্রিয়তনয় অসহিষ্ণু হয়ে বৃদ্ধ স্ত্রৈণ পিতাকে বধ করে জ্যেষ্ঠের ন্যায্য প্রাপ্য তাঁকে দিতে চেয়েছিলেন। "হনিষ্যে পিতরং বৃদ্ধং কৈকেয্যাসক্তমানসম্।" এই লক্ষ্মণ, কি ভাবে চতুর্দশবর্ষকাল 'অনিদ্রায় অনাহারে সঁপি কায়মনঃ' কঠোর ব্রহ্মচর্যপালন করে এবং নারীমুখ সন্দর্শন না করে মেঘনাদ-বধের দুঃসাধ্য অধ্যবসায়ে জয়ী এবং মাতৃসমা জনকনন্দিনীর উদ্ধারের নিমিত্ত হয়েছিলেন, উত্তরাকাণ্ডের আদিতে অগস্ত্যরামসংবাদ প্রসঙ্গে বিনীত ও সলজ্জ লক্ষ্মণের মুখ দিয়ে কৃত্তিবাস তা বিবৃত করেছেন।

হনুমান্ চরিত্রে অশোভন হাস্যকরতার আরোপ করে হাস্য ও অদ্ভুত রসের সৃষ্টি করা সত্ত্বেও কৃত্তিবাস চরিত্রটিকে দাস্যরতির পরাকাষ্ঠারূপে প্রকাশ করে ভক্তচরিতের গৌরব ও মহনীয়তা প্রতিপন্ন করেছেন। অযোধ্যা-প্রত্যাগমনের পর ভক্তবৎসল রামচন্দ্রের ইচ্ছায় সীতাদেবী স্বকণ্ঠের মহামূল্য হার উন্মোচন করে হনুমানকে উপহার দেন। হনুমান্ ভক্তিভরে তা গ্রহণ করেন। কিন্তু অচিরকালেই দন্তে চর্বণ করে সে হার দূরে নিক্ষেপ করেন বিস্মিত ও অসন্তুষ্ট লক্ষ্মণের কারণ জিজ্ঞাসার উত্তরে হনুমান্ বলেন রামনামাঙ্কবিহীন অলঙ্কারের তাঁর কাছে কোনও মূল্য নেই। তাঁর নিজের অঙ্গেও তো রাম নাম অঙ্কিত নয়, তবে কেন তিনি দেহধারণ করেন? লক্ষ্মণের এই প্রশ্নের উত্তরে তিনি নখে বুক চিরে দেখালেন, তাঁর অস্থিপঞ্জরের অভ্যন্তরে রামনাম লিখিত, সীতারামের যুগলমূর্তি অঙ্কিত। আমরা কৃত্তিবাসী রামায়ণকে পরবর্তী বৈষ্ণব প্রভাবের অনুপ্রবেশে স্ফীতকলেবর অথবা আদ্যন্ত রূপান্তরিত না বলে, মনে করি, মহাপ্রভুর প্রেমভক্তি-প্রচারের সম্ভাবনা এবং দাস্য সখ্য প্রভৃতি চতুর্বিধা রতির পূর্বাভাস কৃত্তিবাসী রামায়ণে এবং চণ্ডীদাস-বিদ্যাপতির পদাবলীতে প্রত্যক্ষ করা যায়।

রাবণচরিত্রের পরিকল্পনাতেও কৃত্তিবাস স্বকীয়তা প্রদর্শন করেছেন। সংস্কৃত রামায়ণে রাবণ দেববর-দৃপ্ত এবং তপস্যায় বলীয়ান দুর্ধর্ষ বীর হয়েও রাক্ষস-স্বভাব, দেবদ্বেষী ও ধর্মদ্রোহী। শক্তি ও শৌর্যের আস্ফালনকারী রাবণ ধ্বংসাত্মক সংগ্রামী মনোবৃত্তি নিয়ে ত্রিভুবন আলোড়িত করেন। কৃত্তিবাসী রামায়ণে রাবণ দুর্নীতিপরায়ণ ও পাপাচারী, তাঁর পাতক ও অনাচার সীমাহীন। কিন্তু এবম্বিধ চরিত্রের উপরে যেন পতিতপাবন রামচন্দ্রের করুণার একটি প্রলেপ

বদলিয়ে দেওয়া হয়েছে। বোধ হয় বৈরিভাবে ভগবৎ-সাধনার পৌরাণিক পরিকল্পনাটি এই যুগের অন্তরস্পর্শ করেছিল, এবং সেইজন্য রাবণ চরিত্রের এইরূপ রূপান্তর ঘটেছে। রাবণ পাতকী ও পতিত হয়েও শেষ পর্যন্ত দেব-মানব রামচন্দ্রের পাতকি-তারণ পতিত-পাবন মনুষ্যমহিমার প্রভাবে ভক্ত স্বরূপে পরিণত হয়েছে। শুধু রাবণ কেন, তরণীসেন, অতিকায় প্রভৃতি রাক্ষসপক্ষীয় বীর যোদ্ধারাও ভক্তিভাবে আবিষ্ট হয়ে যুদ্ধক্ষেত্রে এসে রামচন্দ্রের স্তবগান করে তাঁকে বিচলিত করে। স্বয়ং রাবণ অনুশোচনাদগ্ধ হয়ে আত্ম-বিচারণ করে বলেছেন, "জনমি ভারতভূমে আমি দুরাচার"। শুধু তাই নয়, কৃত্তিবাসের রাম বহুদর্শী রাজনীতিজ্ঞ মরণোন্মুখ লঙ্কাপতির নিকট রাজনীতি-বিষয়ে উপদেশপ্রার্থী হলে রাবণ একটি উচ্চাঙ্গের কথা বলেছেন। তিনি নিজে পাপী, তাই পাপীর প্রতি তার স্বজনবুদ্ধি ও সহানুভূতি স্বাভাবিক। পাপীদের দুঃখে বিগলিতচিত্তে তিনি তাদের জন্য স্বর্গারোহণের সোপান প্রস্তুত করবার সংকল্প করেছিলেন। কিন্তু আজ করি, কাল করি, করে কাজটি স্থগিত রেখেছিলেন। মরণ এসে গেল, সংকল্পটিই কার্যে পরিণত করা হ'ল না। "কালঃ পিবতি তদ্রসম্।" এই নিষ্ঠুর সত্যটি ফলে গেল। সুতরাং কর্তব্যকর্ম ও সাধুসংকল্প ত্বরান্বিত হয়ে সম্পাদন করতে হবে। কালহরণ করা চলবে না। পাপীর প্রতি সহানুভূতি এবং যথাকালে কর্তব্য সম্পাদনের, আগ্রহ দুটি বড় গুণ কৃত্তিবাস রাবণচরিত্রে অর্পণ করেছেন।

সাধারণভাবে মনে হয়, উনবিংশ শতাব্দীর নবমানবতার স্বপ্নদর্শী, নবজাগৃতির কবি মধুসূদন রাবণাদির চরিত্র মহিমান্বিত করে সৃষ্টি করে কতকটা রামায়ণীয় সিদ্ধরসের ব্যতিক্রম করেছিলেন। একথা সত্য হলে কৃত্তিবাসী রামায়ণে আমরা তার সূত্রপাত দেখি। এটি পাশ্চাত্য প্রভাবের ফল অথবা ভাবালু আবেগপ্রবণ বাঙালীর জাতীয় চরিত্রের অঙ্গীভূত পতিতপাবন অধমতারণ মনুষ্য মহিমায় বিশ্বাস এর মূলে কাজ করেছে? এই বিশ্বাসের অঙ্কুর কৃত্তিবাসে, অব্যবহিত পরবর্তী কালে মহাপ্রভুর দিব্যজীবনে এই বিশ্বাস মহামহীরুহ-রূপে পরিণতি লাভ করেছে।

এই আলোচনার উপসংহারে বলা যায়, চরিত্র-কল্পনায় কৃত্তিবাস বাল্মীকির সমুন্নত আদর্শ ও মনুষ্য-মহিমার পূর্ণ মর্যাদা রক্ষা করতে পারেননি, একথা আংশিকভাবে সত্য। কিন্তু তাঁর তুলিকায় অঙ্কিত রামায়ণীয় মহৎ চরিত্র বাঙালীর হৃদয়ের দুয়ারে নতুন করে আতিথ্যলাভ করে ধর্ম ও সমাজের

সঙ্কটাবর্তের দিনে জাতীয় জীবনে সঞ্জীবনী-শক্তি যুগিয়েছে। রবীন্দ্রনাথ-কথিত "কহ মোরে, বীর্য কার ক্ষমারে করেনি অতিক্রম" কৃত্তিবাসে সজল-জলদ-শ্যামল কমললোচন শান্তমূর্তি করুণাময় রামে আভাসিত হয়েছে। ক্ষাত্র নারীত্বের তেজোদৃপ্তা সাধ্বী সীতা তাঁর সতীত্বের তেজোবহ্নি যেন কিঞ্চিৎ সংবরণ করে জনমদুঃখিনী সহিষ্ণুতাময়ী কোমলপ্রাণা সর্বসেবাময়ী বধূব্রতচারিণী-রূপে আত্মপ্রকাশ করেছেন। লক্ষ্মণ তাঁর ক্ষত্রিয়সুলভ পরুষ ভাবের সবটুকু বর্জন করে যেন সৌভ্রাত্রে জ্যেষ্ঠগতপ্রাণ এবং অগ্রজ-পত্নীর প্রতি পরিপূর্ণ মাতৃভাবনা-নিরত হয়ে আত্মোৎসর্গে সুস্থির হয়ে রয়েছেন। হনুমানের প্রজ্ঞা ও পাণ্ডিত্য এবং যুক্তিনিষ্ঠ বাগ্মিতার পরিবর্তে আমরা পেয়েছি অদ্ভুতকর্মা বীরের দাস্যরতির অতলস্পর্শ গভীরতা। শ্রীরামতনয় যমজ লব-কুশ দুটি ভাইয়ের স্বল্প-প্রদর্শিত চরিত্রে শৌর্যের সঙ্গে মানবীয় স্নেহরস ও ভক্তির অপরূপ সমাবেশ ঘটেছে। অযোধ্যার রাজসভায় আনীত হয়ে বাল্মীকির প্রতিভাশালী কিশোর শিষ্যদ্বয়

কৃত্তিবাসী-রামায়ণে চরিত্র কল্পনা

"গাইল প্রথম দিনে বিংশতি শিকলি।
সুরস সুছন্দ শান্তরস পদাবলী॥"

গীতাবসানে গায়কযুগল গীতের সমগ্র বিষয় ও রচয়িতা সম্বন্ধে জিজ্ঞাসিত হয়ে রামের নিকট সপ্তকাণ্ড রামায়ণের "আদিকাণ্ডে শ্রীরাম তোমার জন্মকথা" থেকে আরম্ভ করে, রামকথার সংক্ষিপ্ত সারোদ্ধার করে, সমাপ্ত করলেন।

"গীত গায় যখন মায়ের বনবাস।
তখন দোহার হয় গদগদ ভাষ॥
দুর্বাসা আসিয়া দ্বারে রহিবেন কোপে।
লক্ষ্মণেরে বর্জিবেন সেই মুনিশাপে॥
স্বর্গবাসে যাইবেন লইয়া সংসার।
ইহা বিনা বাল্মীকি না লিখিলেন আর॥"

এই করুণ ও মর্মস্পর্শী পরিসমাপ্তি শুধু কবিত্বপূর্ণ নয়, নাট্যগুণে সমৃদ্ধ। এই প্রসঙ্গে লক্ষণীয়, জয়দেবের মধুর-কোমল-কান্ত-পদাবলীর পরে কৃত্তিবাসে এসে আমরা পদাবলী শব্দের উল্লেখ পেলাম, "সুরস সুছন্দ শান্তরস পদাবল।" এই পদাবলীর বিবর্তন ও পরিণতি দেখা গেল, শ্রীচৈতন্যাবির্ভাবের পরবর্তী কালে।

কৃত্তিবাসী রামায়ণের প্রচলিত রূপের কতটুকু কৃত্তিবাসের, কতটুকু পরিবর্তিত বা বিবর্ধিত, তার সর্ব-সম্মত সমাধান সুদূরপরাহত।

কৃত্তিবাসোত্তর কালের বাংলা রামায়ণ-রচয়িতাদের কাব্যের জনচিত্তাকর্ষক অংশসমূহ যে পুঁথিলেখক ও গায়কেরা ক্রমাগত কৃত্তিবাসের রামায়ণের সঙ্গে জুড়ে দিয়ে গেছেন এ-কথা আংশিকভাবে সত্য হলেও আমরা রসিকতার ঝোঁকে যে বলে থাকি কৃত্তিবাসের রামায়ণের খোল ও নলচা দুই-ই বদলে গিয়েছে, এই চটকদারী কথাটি ঠিক নয়। পাবনার অমৃতকুণ্ড-নিবাসী অদ্ভুতাচার্য নিত্যানন্দের অদ্ভুতরামায়ণের অংশবিশেষ, নিধিরাম বা অযোধ্যারাম কবিচন্দ্রের রামায়ণের 'অঙ্গদ-রায়বার' এর মতো কোন কোন অংশ এবং রঘুনন্দন গোস্বামীর রামরসায়নের বিক্ষিপ্ত অংশ কৃত্তিবাসী রামায়ণের অন্তর্নিবিষ্ট হয়েছে, এ-কথার অল্পস্বল্প প্রমাণ পাওয়া গিয়েছে। তাতে কৃত্তিবাসের কাব্যের লোকমনোহারিতাই প্রমাণিত হয়। কৃত্তিবাসের রামায়ণের ভাববস্তু, ভাষা ও চিত্রকল্প কিছুই প্রচলিত কৃত্তিবাসী রামায়ণে পাওয়া যায় না এমন সিদ্ধান্ত গ্রহণ করলে সমগ্র জাতির বোধশক্তি, রসজ্ঞতা ও তৈলধারার মতো অনবচ্ছিন্ন স্মৃতিপ্রবাহের প্রতি অমর্যাদা দেখানো হয়।

কৃত্তিবাসী রামায়ণে অপরাপর ভাষা-রামায়ণের নানা-অংশের অনুপ্রবেশ

কৃত্তিবাসী রামায়ণের এ-কালে প্রচারিত সংস্করণগুলি এবং সে-সমস্তের আকরস্থানীয় পুঁথিগুলির সম্বন্ধে কিছু বলা প্রয়োজন। শিক্ষিত-অশিক্ষিত-নির্বিশেষে গণমানসে রামায়ণীয় জীবনাদর্শ মুদ্রিত করার কাজে সব-চেয়ে বেশি সহায়তা করেছে, কৃত্তিবাসী রামায়ণের বটতলার সংস্করণ। বলা বাহুল্য এই সংস্করণ নির্বিচার মুদ্রণের নামান্তর। এই সংস্করণে আমরা একটি গীতা-বচনের সার্থকতা পাই, "স্বল্পমপ্যস্য ধর্মস্য ত্রায়তে মহতো ভয়াৎ।" নৈতিক ও আধ্যাত্মিক বলাধানের সহায়ক ক্ষুদ্রাকার বীজটুকুও যদি বটতলার সংস্করণ সংরক্ষণ ও পরিবেষণ করতে পেরে থাকেন তবে এই মুদ্রণ-প্রতিষ্ঠান ধন্য হয়েছেন। খ্রীস্টীয় ধর্মযাজকদের অনুপ্রেরণা ও সহযোগিতায় জয়গোপাল-পণ্ডিত কৃত্তিবাসী রামায়ণে স্বাধীনভাবে হস্তক্ষেপ করেছিলেন। আমাদের কালেও শ্রদ্ধেয় রুচিমান প্রবাসী-সম্পাদক রামানন্দ চট্টোপাধ্যায় মহাশয় বহুলাংশে পরিবর্জন ও পরিবর্তন করে রামায়ণের এ-কালের রুচি-সম্মত সংস্করণ প্রকাশ করেন। আচার্য দীনেশচন্দ্র সেন মুখ্যতঃ পূর্ববঙ্গের ঢাকা-ত্রিপুরা চট্টগ্রাম প্রভৃতি অঞ্চলে প্রাপ্ত পুঁথি-নির্ভর কৃত্তিবাসী রামায়ণ সম্পাদন ও প্রকাশ করেছিলেন। উদ্ভটসাগর পূর্ণচন্দ্র দে মহাশয়ও সমগ্র কৃত্তিবাসী রামায়ণ প্রকাশ করেন। প্রত্নতত্ত্ব-বিশারদ ঐতিহাসিক নলিনীকান্ত ভট্টশালী প্রধানতঃ পূর্ববঙ্গের প্রাচীন পুঁথি অবলম্বনে কৃত্তিবাসী রামায়ণের আদিকাণ্ড প্রকাশ করেন। মনীষী হীরেন্দ্রনাথ দত্ত তিনখানি পুঁথি অবলম্বনে

কৃত্তিবাসী রামায়ণের বিভিন্ন পুঁথি

কৃত্তিবাসের উত্তরাকাণ্ড সম্পাদন ও প্রকাশ করেন। তাঁর নিজেরই কথায়, "একখানিতে কোন সন তারিখ নাই, দেখিলেও প্রাচীন লিপি বলে মনে হয় না। এখানি সাহিত্য-পরিষদের সংগ্রহ। অপর দুইখানি পুথি বিশ্বকোষ কার্যালয়ের সংগৃহীত।" তন্মধ্যে একখানির লিপিকাল ১০০৯ সাল, অর্থাৎ ১৬০৩ খ্রীস্টাব্দ। অপরখানি ১৫০২ শকের অর্থাৎ ১৫৮০ খ্রীস্টাব্দের লিপি। কিন্তু আচার্য দীনেশচন্দ্র সেনের মতে বাঁকুড়া পাত্রসায়ের অঞ্চল থেকে সংগৃহীত হীরেন্দ্রনাথ দত্তের অবলম্বন-পুথিদ্বয়ের সন শকাব্দ নয়, মল্লাব্দ। এই পুথি দুখানির বয়স তা হলে একশো বছর করে কমে যায়। দত্ত মহোদয়ের উত্তর কাণ্ডের সঙ্গে পূর্ববঙ্গ অঞ্চলে প্রাপ্ত রামায়ণ-পুথির পার্থক্য বেশি। বন্দনার অংশে, বিশেষ করে শৈব-প্রভাবে কল্পিত হরগৌরীর বিবাহ প্রভৃতি অংশবিশেষে এই পুথির সঙ্গে অপরাপর পুথির সমধিক বৈষম্য দেখা যায়। প্রাচীন ও প্রামাণ্য পুথি মিলিয়ে সমগ্র কৃত্তিবাসী রামায়ণের একটি সংস্করণ-প্রকাশ এখনও পণ্ডিত-সমাজের অপেক্ষিত ও প্রত্যাশিত বিষয়। আমরা সাহিত্যরত্ন হরেকৃষ্ণ মুখোপাধ্যায় ও আচার্য সুনীতিকুমার চট্টোপাধ্যায়ের সম্পাদিত কৃত্তিবাসী সংস্করণের উপর নির্ভর করে এই প্রকাশনা ও আলোচনায় ব্রতী হয়েছি।

**কৃত্তিবাসী রামায়ণের ভাষা**

কৃত্তিবাসের ভাষা সম্বন্ধে পূর্বেই বলা হয়েছে, এমন একজন জনচিত্তজয়ী নিরন্তর-পঠিত কবির ভাষার আমূল পরিবর্তন হয়েছে পুথিলেখক ও গায়ক-সম্প্রদায়ের হাতে, রামায়ণ-পাঠক, গায়ক ও শ্রোতৃবৃন্দের শিক্ষা-সংস্কৃতি সম্বন্ধে বিন্দুমাত্র শ্রদ্ধা থাকলে এ-কথা বলা চলে না। প্রাচীন কবিদের একই কাহিনী অবলম্বনে বহু কাব্যরচনাকে আচার্য দীনেশচন্দ্র একটি সুন্দর শব্দ প্রয়োগে বুঝিয়েছেন। শব্দটি 'পুচ্ছগ্রাহিতা'। আমাদের মধ্যযুগের কাব্যকবিতা সম্পর্কে অধিকাংশ গবেষণাত্মক সিদ্ধান্ত তেমনভাবে পুচ্ছগ্রাহিতার পরিচায়ক। চণ্ডীদাস, কৃত্তিবাস এবং অপরাপর কবিদের রচনা অভিনিবেশ সহকারে পাঠ করলে বোঝা যায় যে তাঁদের রচনার ভাষ্যবিবেচনার ভিত্তিতে অনাবশ্যক ভাবে সমস্যার জটিলতার সৃষ্টি হয়েছে। একজনের নতুন কথা বলবার বা বাড়িয়ে বলবার আগ্রহ বহুজন নির্বিচারে মেনে নিয়ে চলেছেন। কৃত্তিবাসী রামায়ণের (হরেকৃষ্ণ মুখোপাধ্যায় ও সুনীতিকুমার চট্টোপাধ্যায়ের সংস্করণ) ক'টি মাত্র উদ্ধৃতি দিয়ে কথাটি পরিষ্কার করবার চেষ্টা করি।

উত্তরাকাণ্ডে রাবণের স্বর্গজয় বর্ণনায় আছে, রাবণ বীরপুত্র মেঘনাদকে নিয়ে স্বর্গাভিযানের কালে বলছেন—

"ত্রিভুবন উপরেতে ইন্দ্র হয় রাজা।
ইন্দ্রেরে জিনিলে সব করে মোর পূজা।।"

রাবণের এই উক্তির ভাষার সঙ্গে কৃত্তিবাসের আত্মবিবরণীর দুটি পংক্তির ভাষা অবিকল মিলে যায়।

"পঞ্চগৌড় চাপিয়া গৌড়েশ্বর রাজা।
গৌড়েশ্বর পূজা কৈলে গুণের হয় পূজা।।"

এই দুটি উদ্ধৃতির ভাষা কি একই জনের বলে মনে হয় না? তা হ'লে আত্মবিবরণী কারো উদ্ভাবনী শক্তি অথবা জালিয়াতির ফল নয়।

কৃত্তিবাসের বাগ্‌ভঙ্গিমার কিছু পরিচয় দিই—

কৃত্তিবাসের আত্মবিবরণীতে 'রাজা গৌড়েশ্বর' সম্পর্কে আছে, কবির সভাপ্রবেশ-কালে 'পাত্রমিত্রসহ রাজা পরিহাসে মন'। হাস্যরসের প্রতি কবির একটি ব্যক্তিগত প্রবণতা তাঁর রচনায় নানাস্থানে পাওয়া যায়। কৃত্তিবাসী রামায়ণে কারণে-অকারণে, স্থানে-অস্থানে সকলেই 'হাসে'। শুধু এক উত্তরাকাণ্ডেই এতজনের এতবার হাসি পাওয়া যায়।

'ব্রহ্মার বচনেতে গরুড়ের হৈল হাস।" ( গজকচ্ছপের বৃত্তান্ত )
"দেবতার ত্রাস দেখি নারায়ণে হাস।" ( মালীর মৃত্যু এবং সুমালী ও মাল্যবানের পাতালে প্রবেশ )
"অগস্ত্যের কথা শুনি শ্রীরামের হাস।" ( সূর্পনখার বৈধব্য )
"রাক্ষসের স্তুতিতে অর্জুন রাজা হাসে।" (কার্তবীর্যার্জুনের হস্তে রাবণের পরাজয়)
"শুনিয়া মুনির কথা শ্রীরামের হাস।" ( বালিহস্তে রাবণের লাঞ্ছনা (
"কুড়িপাটি দশনে সে দশমুখে হাসে।" ( যমলোকে রাবণের অভিযান )
রাবণের কথা শুনি পুরুষের হাস।" ( রাবণের কুশদ্বীপে গমন ও মহাপুরুষের সহিত দ্বন্দ্ব )
"কুম্ভীনসী কথা শুনি মধুদৈত্য হাসে।" ( মধুদৈত্যের সহিত রাবণের মিলন )
"মেঘনাদ-গর্জনেতে ইন্দ্ররাজ হাসে।" (রাবণের সহিত দেবগণের যুদ্ধ ও পরাজয়)
"মেঘনাদ যজ্ঞ দেখি বিরিঞ্চির হাস।" (রাবণের সহিত দেবগণের যুদ্ধ ও পরাজয় )
"শুনিয়া ব্রহ্মার কথা পবনের হাস।" ( হনুমানের বিবরণ )
"কুক্কুরের কথা শুনি সভাজন হাসে।" ( কালিঞ্জর রাজার বিবরণ )
"শত্রুঘ্নের বচনে রামের হৈল হাস।" ( শত্রুঘ্ন কর্তৃক লবণদৈত্য বধ )
"ব্রহ্মার বচন শুনি শ্রীরামের হাস।" ( শ্রীরাম-কর্তৃক শূদ্র তপস্বীর শিরশ্ছেদে অকালমৃত বিপ্রপুত্রের জীবনলাভ )

কৃত্তিবাস পণ্ডিতের শব্দসম্পদে দৈন্য ছিল না। তাঁর রামায়ণে ব্যবহৃত শব্দসম্ভারে তৎসম শব্দের উপাদান নিতান্ত কম নয়। দেবচরিত্র অথবা বরেণ্য চরিত্রের অবতারণায় এবং রূপবর্ণনায় তাঁর ব্যবহৃত শব্দসম্ভার সার্থক ও ধ্বনিগুণ-সম্পন্ন। আপন্নার্তি-হরা 'হরবরাঙ্গনা'কে রাবণের রথে সমাসীন দেখে মিত্র বিভীষণকে রামচন্দ্র বিপন্নভাবে বলেন, "জলদবরণী কোলে রাজা দশানন।" উত্তরাকাণ্ডের আরম্ভে শ্রীরামের সভায় মুনিগণের আগমনের প্রাক্কালে রামের রূপবর্ণনা কবিত্ব ও ভক্তিভাবের উৎকৃষ্ট নিদর্শন। বর্ণনাটি উদ্ধৃতিযোগ্য।

"আজি কালিকার যেন বৈকুণ্ঠ নগরী।
শঙ্খ চক্র গদা পদ্ম দিব্য শার্ঙ্গ ধারী॥
নীলোৎপল সমান শ্যামল কলেবর।
পীতাম্বর সতড়িৎ যেন জলধর॥
বনমালা গলে দোলে আর হেমহার।
কপালে লম্বিত মণি শোভা কত তার॥
মকর কুণ্ডল ভাল শ্রবণেতে দোলে।
তাহার উজ্জ্বল শোভা লেগেছে কপোলে॥
আজানুলম্বিত বাহু নাভি সুগভীর।
চন্দনে চর্চিত অতি সুঠাম শরীর॥
শ্রীবৎস-লাঞ্ছিত বক্ষঃ অতি মনোহর।
গগন উপরে যেন শোভে শশধর॥
চরণে নূপুর বাজে রুণু রুণু শুনি।
নীলপদ্ম কোলে যেন হংস করে ধ্বনি॥"

লীলা-পরিকল্পনায় আগে রামলীলা, পরে কৃষ্ণলীলা, পূর্ণ হতে পূর্ণতর, রাম অবতার, কৃষ্ণ অবতারী'। এই পরিকল্পনার চৈতন্যোত্তর যুগে লোকায়ত প্রসার হ'লেও পরতত্ত্বাশ্রয়ী এই কল্পনা প্রাক্‌চৈতন্য যুগের ভাগবতীয় পরিকল্পনা। কৃত্তিবাস দুই যুগের মধ্যে সেতু নির্মাণ করেছেন। পূর্বোদ্ধৃত শ্রীরাম-বন্দনায় জয়দেব অনুরণিত হয়েছেন,

*"চন্দন-চর্চিত-নীল-কলেবর-পীতবসন-বনমালী।*
*কেলিচলন্মণি-কুণ্ডল-মণ্ডিত-গণ্ডযুগ-স্মিতশালী॥"*

কৃত্তিবাসের এই বর্ণনায় রাম ও কৃষ্ণের একস্থতা প্রকটিত হয়েছে, এই রূপ মনে করায় দোষ আছে কি? কৃত্তিবাসের রামায়ণে ক্রমাগত পরবর্তী-

কালের বৈষ্ণবপ্রক্ষেপ ঘটেছে এ-কথা না বলে, বলা যায় না কি, সে-যুগের সমাজমানসে এবং যুগপ্রতিনিধি কৃত্তিবাসের কবিমানসে মহাপ্রভুর সমন্বয়ী ভাবসাধনার পূর্বাভাস দেখা দিয়েছিল। মহাপ্রভুর শিক্ষাষ্টকে পাই 'নাম্নামকারি বহুধা নিজ-সর্বশক্তিস্তত্রার্পিতা,' কৃত্তিবাসে "শিঙ্গা বলে রাম ডম্বরু বলে হরি", "রামের প্রীতিতে হরি বল সর্বজন"। এ-ও কি 'নাম্নামকারি বহুধা' নয়?

কৃত্তিবাসী রামায়ণে দৃষ্ট বৈষ্ণবতা সম্পর্কে নূতন ব্যাখ্যা

মহাপ্রভুর মহামন্ত্র "হরেকৃষ্ণ হরেকৃষ্ণ কৃষ্ণকৃষ্ণ হরেহরে। হরেরাম হরেরাম রামরাম হরেহরে।" মহাপ্রভুর পরমপ্রিয় পার্ষদ রামোপাসক মুরারি গুপ্ত দাস্যরতির মূর্তবিগ্রহ হনুমদ্‌ভাবাবিষ্ট ব'লে বৃন্দাবন দাস বর্ণনা করেছেন। শ্রীরূপ-সনাতনের অনুজ বল্লভ-অনুপম রামমন্ত্রাশ্রয়ী ছিলেন। পূর্ববর্তী কৃত্তিবাস ভাবকলেবরে মহাপ্রভুর সঙ্গে সম্পর্কান্বিত ছিলেন, যদিও চৈতন্যোত্তর যুগের পরতত্ত্বকথায় ও চরিতাখ্যানে এই অন্তর্গূঢ় সম্পর্ক সম্বন্ধে কেউ কোন ইঙ্গিত করেননি। গৌড়-সুভাজন ও গৌড়ীয় সংস্কৃতির অন্তরঙ্গ কবি মধুসূদন কৃত্তিবাস- শীর্ষক চতুর্দশপদীর একটি পঙক্তিতে কৃত্তিবাস-প্রশস্তির সার কথাটি বলে দিয়েছেন "গাওগো রামের নাম সুমধুর তানে।" দস্যু রত্নাকরের রামায়ণ-বহির্ভূত কাহিনীটি তাই কৃত্তিবাসের এত প্রিয় এবং কৃত্তিবাসী রামায়ণের মুখবন্ধ হয়ে দাঁড়িয়েছে। লঙ্কাসমরে আমরা নিরন্তর জিগীষু বানর-সৈন্যের মুখে 'রামজয়' ধ্বনি, এমন কি রাক্ষসবীরগণের মুখেও অন্তকালে "তারক ব্রহ্ম রামনাম" শুনেছি।

কৃত্তিবাসী রামায়ণে ভাগবতেরও ছায়া পড়েছে। আত্মারাম-শব্দটি কৃত্তিবাসী রামায়ণে পাওয়া যায়। লঙ্কাকাণ্ডে বনবাস-প্রত্যাগত রামের দর্শনলাভ করবার জন্য পুরনারীদের অধীর আগ্রহ ভাগবতের ব্রজগোপীদের আর্যপথ, লোকধর্ম ও কুলধর্মত্যাগের কথা স্মরণ করিয়ে দেয়।

"ঊর্ধ্বশ্বাসে ধাইয়া আইসে গর্ভবতী।
লজ্জাভয় পরিহরি আইসে যুবতী॥
কি করিবে স্বামী আর কিবা ধনে জনে।
সর্বপাপ ঘুচিবেক রাম দরশনে॥"

কৃত্তিবাসী রামায়ণে কার্তবীর্য্যার্জুনের সঙ্গে রাবণের যুদ্ধ-কাহিনীতে পাওয়া যায়, শিবপূজায় রত রাবণ—

"মন্ত্রজপ করিলা লইয়া জপমালা।
মৌন নাহি ভাঙ্গে তার দেবার্চন বেলা॥"

শুধু তাই নয় ভক্তিতে অধীর হয়ে "রাবণ কুড়ি হাত পসারিয়া নাচে রঙ্গে ভঙ্গে" 'রাবণ 'আপনি গায় আপনি যে নাচে' প্রকাশানন্দ সরস্বতীর ভাবকালির অভিযোগে মহাপ্রভু বলেছিলেন, "নাচি গাই হাসি নাহি আপন ইচ্ছায়" এবং ভাগবতের এই শ্লোকটি উদ্ধার করেছিলেন,

"এবং ব্রতঃ স্বপ্রিয়নামকীর্ত্যা জাতানুরাগো দ্রুতচিত্ত উচ্চৈ
হসত্যথো রোদিতি রৌতি গায়ত্যুন্মাদবৎ নৃত্যতি লোকবাহ্যঃ"

গবেষণার গড্ডালিকাপ্রবাহে বাহিত হয়ে যাঁরা বলেন এই সব কিছুই আগাগোড়া পরবর্তী কালের প্রক্ষেপ তাঁদের মুখেই শোভা পায়, রামায়ণ বৌদ্ধ জাতক কথা, গ্রীক হোমরীয় নারীহরণ কাহিনী এবং অসংশ্লিষ্ট নানা কথার চৌর্য-সংগৃহীত সাহিত্যিক অপকীর্তি।

কৃত্তিবাসের শব্দসম্পদ নিয়ে বিশেষ আলোচনা

আমরা কৃত্তিবাসের শব্দচয়ন-দক্ষতা সম্পর্কে তাঁর শাব্দিক উপাদানের কথা বলেছি। কিন্তু কতকগুলি তদ্ভব ও খাঁটি দেশী শব্দের প্রয়োগে কৃত্তিবাসের শাব্দিক কবিত্বের নিজস্বতা ফুটে উঠেছে। তেমন শব্দের কটিমাত্র দেখানো যাচ্ছে, কোঙর ( পুত্র ), ছাবাল, ঝিয়ারি ( মেয়ে ), বহুড়ী, বহুয়ারী ( বধূটি ), ব্যাখ্যা ( প্রশংসা ), বাখানি ( প্রশংসা করি ), বাখানিল ( প্রশংসা করিল ), ভেটিল ( ভেট বা উপঢৌকন সহ সাক্ষাৎ করিল ), আগুসরে ( অগ্রসর হয়। )। এই প্রসঙ্গে স্মর্তব্য, কৃত্তিবাসে তথাকথিত 'মাইকেলি' ক্রিয়াপদের অসদ্ভাব নেই। বৈষ্ণব সাহিত্যে মধুসূদনীয় ক্রিয়াপদের প্রাচুর্য, যথা, কদর্থেন—কদর্থ করেন, উপহাস করেন; চোরায়িলা—চুরি করিল; আশোয়াসল—আশ্বাস দিল ইত্যাদি। 'সুবঙ্গ-মণ্ডলে'র এবং 'সুশ্যামাঙ্গ বঙ্গে'র অন্তর্দৃষ্টিসম্পন্ন কবি মধুসূদন ইংরেজী বা সংস্কৃত নামধাতুর অনুকরণে এই জাতীয় ক্রিয়াপদের সৃষ্টি করেননি। বাংলার সাহিত্য-সংস্কৃতির শ্রেষ্ঠ অনুরাগী পাঠক ও বোদ্ধা গৌড়-সুভাজনের অতিপ্রিয় কবি 'মাতৃকোষে রতনের রাজি' থেকেই এই জাতীয় ক্রিয়াপদের পুনরুদ্ধার করেছিলেন। আরও কতকগুলি বিশেষ শব্দ, যা কৃত্তিবাস বহুল পরিমাণে ব্যবহার করেছেন, সেগুলি পরে-পরে মঙ্গলকাব্যের রচয়িতা এবং বৈষ্ণব কবিগণ স্বচ্ছন্দে ব্যবহার করেছেন। যেমন, ঠাকুরাল ( ব্রাহ্মণোচিতগুণ ও প্রভাব-প্রতিপত্তি ), আউদর ( এলো, আলু-লায়িত ), একভিতে ( একদিকে ), সোসর ( সদৃশ ), গোহারি ( প্রার্থনা ), উভরায় ( উর্ধ্বস্বরে ), উভলেজ উলিলেন, (অবতরণ করিলেন), দেওয়ান (সভা), রড়, রড়ারড়ি ( দৌড়াদৌড়ি ), বাহুড়িয়া ( ফিরিয়া), নেহালে ( নিরীক্ষণ করে ), আলগোছে ( সন্তর্পণে, হিন্দী আলগ্-সে), ইত্যাদি।

মধ্যযুগে কৃত্তিবাসোত্তর মঙ্গলকাব্যের কতকগুলি পরিকল্পনা সম্ভবতঃ কৃত্তিবাস হতে গৃহীত হয়েছে। খুল্লনার পরীক্ষা সীতার অগ্নিপরীক্ষার ছায়ায় কল্পিত হয়ে থাকতে পারে। উভয়েই জন্মদুঃখিনী এবং দুঃখানুভবে, ধৈর্যে এবং সতীত্বে মহীয়সী। কৃত্তিবাসী রামায়ণের উত্তরাকাণ্ডে অযোধ্যাপ্রত্যাবৃত্ত স-কটক রামচন্দ্রের তৃপ্তি-পূর্বক আহারের জন্য বৃদ্ধা রাজমাতা কৌশল্যা নিজহাতে নানাবিধ সুস্বাদু আহার্য্য রন্ধন করেছেন। সীতাদেবীও স্বহস্তে রন্ধন করে ভক্ত হনুমানপ্রভৃতিকে ভোজন করিয়েছেন। খুল্লনার রন্ধন এর অনুবৃত্তি হতে পারে। শ্রীচৈতন্য-পার্ষদ ভক্তদের জন্য শচীমাতা, মালিনী, অদ্বৈতপত্নী সীতা; নিত্যানন্দ-গৃহিণী জাহ্নবাদেবীর রন্ধন বাস্তব ঘটনা হলেও বর্ণনায় কৃত্তিবাসের সাহিত্যিক অনুবৃত্তি। মঙ্গলকাব্যে কোষকাব্যের লক্ষণ দেখা যায়। নানা ফুল ফল, নানা পশুপক্ষী, বিবিধ ক্রীড়া-কৌতুক ও বিভিন্ন বিদ্যার নাম মঙ্গলকাব্যের সমৃদ্ধি রচনা করেছে। কৃত্তিবাসী রামায়ণের আদিকাণ্ডে শৈব্যার পুত্র রুইদাস কর্তৃক পুষ্পচয়ন এবং শ্রীরামচন্দ্রের দুর্গোৎসবের জন্য পুষ্পচয়ন বর্ণনায় নানা ফুলের তালিকা রয়েছে। উত্তরাকাণ্ডেও রামের রাজ্যাভিষেকের কালে নানাদিগ্‌দেশাগত মুনিদের জন্য প্রস্তুত নানা সুখাদ্যের তালিকা কৃত্তিবাসী রামায়ণে প্রদত্ত হয়েছে। কৃত্তিবাস-বর্ণিত 'নিখুঁতি' মিঠাইটি এখনও কবির স্বস্থানের সন্নিকটবর্তী কৃষ্ণনগরের বৈশিষ্ট্য রক্ষা করে।

মঙ্গলকাব্যে কৃত্তিবাসের প্রভাব

কৃত্তিবাসী রামায়ণে ভগীরথকে জারজ বলে শিশু-সাথীরা গালি দেওয়ায় অভিমানভরে তিনি শয়নঘরে কপাট দিয়েছিলেন। শ্রীমন্তও অনুরূপভাবে শিক্ষাগুরুর মুখে মায়ের নিন্দা শুনে দুর্জয় অভিমান পোষণ করে শয়নঘরে দ্বাররুদ্ধকরেছেন এবং মায়ের নিকট থেকে পিতৃ-অন্বেষণে যাত্রার অনুমতি আদায় করেছিলেন। কৃত্তিবাসী রামায়ণে হরিশ্চন্দ্র রাজার উপাখ্যানে আছে, মৃতপুত্র কোলে শৈব্যা কপালের নিশানা দেখে শবদাহক-বেশী রাজাধিরাজ স্বামীকে চিনেছিলেন। কবিকঙ্কণের চণ্ডীমঙ্গলেও পিতৃহারা শ্রীমন্ত সিংহলরাজের বন্দিশালে পিতা-ধনপতিকে ললাটের নিশানা ও অঙ্গের চিহ্ন দেখে চিনেছিলেন। বাণিজ্যপ্রত্যাগত এবং মনসাকোপে বিকৃতবেশী চাঁদ সদাগরকেও সনকা ও দাসীগণ অঙ্গের নিশানা দেখে চিনেছিলেন। কৃত্তিবাসে রামনামের মাধ্যমে ভক্তিভাব প্রচার। মঙ্গলকাব্যের কাহিনীতেও বিভিন্ন উপাখ্যানে দেবতার প্রতি অবিশ্বাস বিদূরিত হয়ে শেষ পর্যন্ত ভক্তিবিশ্বাস বিজয়ী হয়েছে। কৃত্তিবাসের রামনামের মতো মঙ্গলকাব্যে চৌত্রিশা স্তোত্র ঝংকৃত হয়ে উঠেছে। বাংলার সাহিত্য-সংস্কৃতির বিভিন্ন ধারার মধ্য দিয়ে বাঙালীর প্রাণরসেরই

পাতালেতে প্রবেশিয়া তিলেক না থাকি।
বৈকুণ্ঠে স্বমূর্ত্তি ধরি গেলেন জানকী ॥
বৈকুণ্ঠে গেলেন লক্ষ্মী হৃষ্ট দেবগণ।
অযোধ্যানগরে হেথা উঠিল ক্রন্দন ॥
শ্রীরামের ক্রন্দন হইল অনিবার।
হাহাকারশব্দ করে সকল সংসার ॥
সীতার চরিত্রকথা শুনে যেই লোকে।
পুঞ্জ পুঞ্জ পুণ্য হয় পাপ নাহি থাকে ॥
কৃত্তিবাস রচিল কবিত্ব চমৎকার।
গাইল উত্তরাকাণ্ডে চরিত্র সীতার ॥

## লবকুশের বিলাপ ও ব্রহ্মাদির উপদেশ

লবকুশ শুনিয়া হাতের ফেলে বীণা।
ভূমে লোটাইয়া কান্দে ভাই দুইজনা ॥
কোথা গেলে জননী গো জনকদুহিতে।
আমরা তোমার শোক না পারি সহিতে॥
তোমাবিনা মাতাগো অন্যকে নাহি জানি।
তুমি বিনা আর কেবা দিবে অন্নপানি ॥
ক্ষুধা হৈলে অন্ন দেহ জল পিপাসায়।
সংসারে দুর্ল্লভ গুণ সে-গুণে তোমায়॥
দশমাস আমা দোঁহে ধরিলে উদরে।
যে দুঃখ পাইলে তাহাকে কহিতে পারে ॥
ছোটকে করিলে বড় লালিয়া পালিয়া।
পলাইলে হেন পুত্র, মাতা, কারে দিয়া ॥
জনকঝিয়ারী তুমি শ্রীরামঘরণী।
কোথা গেলে ফেলে লবকুশের জননি ॥
মাতৃহীন বালক সে সর্ব্বদা অস্থির।
যার মাতা আছে তার সফল শরীর ॥
আজি হৈতে দুইজন হইনু অনাথ।
না নিলে কেন গো মাতা দুইপুত্রে সাথ ॥
পাইয়া বিস্তর দুঃখ গেলে মা পাতালে।
অনাথ করিয়া গেলে এ দুই ছাবালে ॥
লবকুশ কান্দিতেছে লোটাইয়া ধূলি।
ধূলায় ধূসর অঙ্গ ননীর পুতলী ॥
পুত্রের ক্রন্দনে রাম হইয়া কাতর।
অন্তঃপুরে পাঠাইল মায়ের গোচর ॥
কৌশল্যা কৈকেয়ী আর সুমিত্রা এ তিনে।
যতেক প্রবোধ দেন প্রবোধ না মানে ॥
মা হইয়া পুত্রের যে হইল নির্দ্দয়।
সে মায়ের তরে কান্দা উচিত না হয় ॥
না পাবে মায়ের দেখা গেল দূর দেশে।
পিতামহী আমরা যে আছি সবিশেষে ॥
দুইনাতি প্রবোধিতে নারে তিনবুড়ী।
প্রবোধ করিতে তবে গেল তিনখুড়ী ॥
বিধির নির্ব্বন্ধ, বাপু, আর কর্ম্মফলে।
এ সুখ এড়িয়া সীতা পশিল পাতালে ॥
লবকুশ উঠ বাপু, কান্দ কি কারণ।
সীতার সমান হই মোরা তিনজন ॥
মাতৃসঙ্গে তোমাদের না হবে দর্শন।
আমা সবা দেখি, বাপু, সম্বর ক্রন্দন ॥
দুভায়ের নেত্রজলে তিতিল মেদিনী।
প্রবোধ করিতে নারে কোন ঠাকুরাণী ॥
ভরত লক্ষ্মণ শত্রুঘন তিনজন।
চলিলেন অন্তঃপুরে প্রবোধ কারণ ॥
দুইভায়ে বসাইয়া রত্নসিংহাসনে।
তিনখুড়া প্রবোধেন মধুর বচনে ॥
শুন লব শুন কুশ মোদের বচন।
অস্থির না হও, বাপু, স্থির কর মন ॥
পিতা মাতা ভ্রাতা কার থাকে নিরন্তর।
অনিত্য লাগিয়া কেন হইলা কাতর ॥
কালি বা পরশ্ব, বাপু, হইবে যে রাজা।
অস্থির হইলে, বাপু, কে পালিবে প্রজা॥

গঙ্গা আনিলেন রাজা নাম ভগীরথ।
তাঁর নাম গায় সদা সকল জগৎ ॥
তোমা সবে বর্জিলেন জানকী নিশ্চিত।
সর্ব্বলোকে গাইবেক সীতার চরিত ॥
তিনখুড়া প্রবোধেন প্রবোধ না মানে।
দুইভায়ে লয়ে দিল রামবিদ্যমানে ॥
দুয়ের ক্রন্দনে রাম কান্দেন আপনি।
উভয়ের নেত্রজলে তিতিল মেদিনী ॥
দুয়েরে বাল্মীকিমুনি দেন পাতিয়ান।
সীতাহেতু কান্দিয়া শ্রীরাম হতজ্ঞান ॥
সীতার সমান নারী না হেরি নয়নে।
কি করিব রাজা হয়ে সীতার বিহনে ॥
মোর অগোচরে সীতা লইল রাবণে।
সবংশেতে মরিল সে জানকী-কারণে ॥
আমার সাক্ষাতে সীতা হরিলেন ধরা।
তাহারে খুঁড়িয়া নিব সীতা মনোহরা ॥
যজ্ঞেতে জনকরাজা যজ্ঞভূমি চষে।
পৃথিবীর মধ্যে সীতা উঠিলেন চাষে ॥
চাষভূমি সীতার জন্মের অনুবন্ধ।
তেকারণে বসুমতী শাশুড়ী সম্বন্ধ ॥
আর যত নারী জন্মে ভারতভুবনে।
সীতাহেন নারী নাহি আমার নয়নে ॥
কৃতাঞ্জলি শুন বলি শাশুড়ী গর্বিতা।
না দেহ আমারে দুঃখআনি দেহ সীতা ॥
কাতর হইয়া রাম বলিলেন যত।
তদুত্তর না পাইয়া জ্বলিলেন তত।
শ্রীরাম বলেন, ভাই, আন ধনুর্ব্বাণ।
পৃথিবী কাটিয়া আজি করি খান খান ॥
শাশুড়ী না দিলা তবে এই বাণ যুড়ি।
কেমনে বাঁচিবে তুমি কাহার শাশুড়ী ॥
সীতা নিতে যখন হইলা আগুসার।
তখনি পাঠাইতাম যমের দুয়ার ॥

পৃথিবী কাটিতে রাম পূরেণ সন্ধান।
ত্রাস পেয়ে পৃথিবী হইলা আগুয়ান ॥
দেখিয়া রামের কোপ ব্রহ্মা চিন্তে মনে।
সত্বর আসিলা ব্রহ্মা রাম বিদ্যমানে ॥
বলিলেন, রাম, তুমি বিষ্ণু অবতার।
সংসারে হইল তব গুণের প্রচার ॥
জন্ম না হইতে রাম তোমার চরিত।
অবতার না হইতে হৈল তব গীত ॥
ভূত ভবিষ্যৎ যে সকল মুনি জানে।
সর্ব্বদুঃখ খণ্ডে যেই রামায়ণ শুনে ॥
আদিকবি বাল্মীকি রচিল রামায়ণ।
শুনিলে পাপের ক্ষয় দুঃখ বিমোচন ॥
আপনি, শ্রীরাম, তুমি স্বয়ং নারায়ণ।
পৃথিবীতে তব গুণ গাহে সর্ব্বজন ॥
অনাথের নাথ তুমি সকলের গতি।
পৃথিবী কাটিয়া তুমিরাখিবে অখ্যাতি ॥
তোমার স্মরণেপাপীরপাপনাহিথাকে।
বিকল হইলে, রাম, জানকীর শোকে ॥
ইন্দ্র-আদি করিয়া দেবতা আর ঋষি।
তব সঙ্গে রামায়ণ শুনে ভালবাসি ॥
দেবগণ মুনিগণ বসিয়া কৌতুকে।
মহাসুখে রামায়ণ শুনে সর্ব্বলোকে ॥
বাল্মীকি রচিল যেই অদ্ভুত আখ্যান।
শুনিলে পাপের ক্ষয় দুঃখ-অবসান ॥
এইরূপে ব্রহ্মা প্রবোধেন নানা ছলে।
শ্রীরামেরে পৃথিবী বলেন হেনকালে ॥
শ্রীরাম আমার কোপ কর অনুচিত।
অবশ্য ভুগিতে হয় ললাটে লিখিত ॥
কোন্ দোষে মম কন্যা দিলে বনবাস।
বনবাস দিয়া কেন আন নিজ বাস ॥
আমার নিকটে কন্যা তিলেক না থাকে।
স্বমূর্ত্তি ধরিয়া তিনি গেলেন স্বর্লোকে ॥

বিষ্ণুস্থানে হইলেন আপনি কমলা।
নাগলোকে সঞ্চারিলা সীতা এককলা ।।
মর্ত্ত্যে আছে যত লোক পূজেন দেবতা।
এককলা তথায় সে সঞ্চারিলা সীতা ।।
দৈবযোগে সীতা সঞ্চারিলা তিনলোক।
সীতার লাগিয়া, রাম, কেন কর শোক ।।
এই লোকে সীতা সনে নাহি দরশন ;
বৈকুণ্ঠে লক্ষ্মীর সঙ্গে হবে সম্ভাষণ ।।
সে সীতা স্পর্শিল যেবা হইলেক সতী।
তাঁহার সমান নহ লক্ষ্মী ভগবতী ।।
এত যদি পৃথিবী রামেরে বলে বাণী।
হেনকালে শ্রীরামেরে প্রবোধেন মুনি ।
সীতার লাগিয়া কেন করহ রোদন।
ভালমতে প্রভাতে শুনিহ রামায়ণ ।।

### শ্রীরামের অশ্বমেধযজ্ঞসমাপন ও পুনর্ব্বার রামায়ণগান

ভালমতে প্রভাতকৃত্য করি সমাপন।
বসিলেন শ্রীরাম শুনিতে রামায়ণ ।।
সঙ্গীত শুনিতে রাম বসেন সভায়।
রামের তনয় দুটি রামায়ণ গায় ।।
হাতে বীণা করিয়া ললিত গীত গায়।
শুনিয়া সকল লোক মোহিত সভায় ।।
যজ্ঞ-অবসানে গীত ছিল অবশেষ।
গাইতে লাগিল গীত তাহার বিশেষ ।।
কালপুরুষের সনে রামের দর্শন।
সংসার ছাড়িয়া রাম করিবে গমন ।।
দুর্ব্বাসা আসিয়া দ্বারে রহিবেন কোপে।
লক্ষ্মণেরে বর্জ্জিবেন সে মুনির শাপে ।।
বৈকুণ্ঠেতে যাইবেন লইয়া সংসার।
ইহা বিনা বাল্মীকি না লিখিলেন আর ।।
এই গীত শুনি রাম দুঃখিত অন্তরে।
বিদায় করেন সর্ব্বলোকে যজ্ঞ পরে ।।
বিপ্র সব তুষ্ট হৈল শ্রীরামের দানে।
ধনী হয়ে মুনিগণ গেলা নিজ স্থানে ।।
মেলানি করিয়া দেশে যায় বিভীষণ।
সুগ্রীব-অঙ্গদ চলে লয়ে কপিগণ ।।
বিদায় লইয়া চলে পৃথিবীর রাজা।
নানাধনে শ্রীরাম করেন সবে পূজা ।।
জনক রাজারে রাম করেন স্তবন।
যজ্ঞের দক্ষিণা দেন বহুমূল্য ধন ।।
বাল্মীকি প্রভৃতি করি যত মহামুনি।
নিজ স্থানে গেলা সবে করিয়া মেলানি ।।
ব্রহ্মা-আদি করিয়া যতেক দেবগণ।
সমস্ত উত্তরাকাণ্ডে অপূর্ব্ব কথন ।।
এ উত্তরাকাণ্ডে লবকুশের বাখান।
কৃত্তিবাস গায় গীত অমৃতসমান ।।

### সীতাবিরহে শ্রীরামের খেদোক্তি

শ্রীরাম দেখেন শূন্য সীতার বিহনে।
নেত্রনীর শ্রীরামের বহে রাত্রিদিনে ।।
পাত্র মিত্র মাতা ও বিমাতা সহোদর ।।
বিবাহ করিতে রামে বলেন বিস্তর ।।
কত স্থানে আছে কত রাজার কুমারী।
অনুমান করিছে দিবসবিভাবরী ।।
রঘুনাথ করিবেন বিবাহ নিশ্চয়।
না জানি কে ভাগ্যবতী রামপত্নী হয় ।।
এই যুক্তি তারা সবে করে সর্ব্বক্ষণ।
বিবাহে বিমুখ কিন্তু শ্রীরামের মন ।।
'সীতা সীতা' বলি রাম করেন ক্রন্দন।
সীতা বিনা শ্রীরামের অন্যে নাহি মন ।।
সীতা সীতা বলি রাম ডাকেন বিস্তর।
সীতা নাহি শ্রীরামেরে কে দিবে উত্তর ।।

স্বর্ণসীতাপানে রাম একদৃষ্টে চান ।
উত্তর না পেয়ে তাঁর আরো দুঃখ পান ।
জগতের নাথ রাম এমন বিকল ।
তাঁহার ক্রন্দনে লোক কান্দিল সকল ।
সীতারে ভাবিয়া রাম ছাড়েন নিশ্বাস ।
রচিল উত্তরাকাণ্ড কবি কৃত্তিবাস ॥

## ভরতকর্ত্তৃক কেকয়দেশে তিনকোটি গন্ধর্ববধ ও শ্রীরামাদির অষ্টপুত্রের রাজ্যাভিষেক

এগার হাজার বর্ষ লোকের পালন ।
পাত্রমিত্র সুখে আছে আরো প্রজাগণ ॥
চারি ভায়ের মা মরে কাল-অবসানে ।
ভাণ্ডার বিলান রাম নানাবিধ দানে ॥
কৌশল্যা কৈকেয়ী আর সুমিত্রাসুন্দরী ।
দশরথ নৃপতির প্রিয় সহচরী ॥
ক্রমে মরিলেন আর সাত শত রাণী ।
নিজালয়ে আনিলেন ক্রমে দণ্ডপাণি ॥
দশরথভূপতির সঙ্গে নানামতে ।
সুখে যায় সুরপুরে চড়ি দিব্যরথে ॥
যাঁর পুত্র ভগবান রাম মহামতি ।
স্বর্গে বাস তাঁর কেবা করয়ে ব্যাহতি ॥
পাত্রমিত্রসহ রাম রত রাজকার্য্যে ।
কেকয়দেশের দ্বিজ আইল সে রাজ্যে ॥
দধিদুগ্ধ আর মধু কলসী কলসী ।
সন্দেশ অমৃততুল্য আনে রাশি রাশি ॥
মৃত পক্ষী জীব জন্তু আনে যত পারে।
অন্য অন্য দ্রব্য যত আনে ভারে ভারে ॥
বসনভূষণ আর নানা-অস্ত্র আনে ।
রাখিল সকল দ্রব্য রাম বিদ্যমানে ॥
লোমশ গন্ধর্ব্বরাজা সর্ব্বলোকে জানে ।
দৌরাত্ম্য আমার রাজ্যে করে রাত্রিদিনে ॥
আপনি আসিয়া তারে করহ দমন ।
অথবা শ্রীরাম তুমি পাঠাও নন্দন ॥
মামার সংবাদ পেয়ে রাম হরষিত ।
ডাক দিয়া ভরতেরে কহেন ত্বরিত ॥
শত্রুজিৎ মামা মোর কে না তাঁরে জানে ।
পাঠাইলেন বার্ত্তা এই দ্বিজবর স্থানে ॥
তিনকোটি গন্ধর্ব্ব সে বড়ই দুর্জ্জয় ।
তাঁর রাজ্য নিতে চাহে বড় পাই ভয় ॥
দুইপুত্র তোমার যে সমরে প্রখর ।
বিক্রমে দুর্জ্জয় তাঁরা দোঁহে ধনুর্দ্ধর ॥
গন্ধর্ব্ব মারিয়া দুইপুত্রে কর রাজা ।
রাজ্য বসাইয়া যে পালহ সুখে প্রজা ॥
আছিল গন্ধর্ব্ব-অস্ত্র রামের প্রধান ।
সেই সে গন্ধর্ব্ব-অস্ত্র তাঁরে দেন দান ॥
দুইপুত্র লইয়া ভরত তথা যান ।
ধায় প্রেতপিশাচ করিতে রক্তপান ॥
সসৈন্যে ভরত যান মাতুলের ঘরে ।
রহিল সামন্তসৈন্য বাটীর বাহিরে ॥
দেখি ভাগিনেয়ে হরষিত শত্রুজিৎ ।
ভোজন করিয়া দোহে বসিল সহিত ॥
এইরূপে প্রভাতা হইল বিভাবরী ।
তিনকোটি গন্ধর্ব্ব আইল ত্বরা করি ॥
চারিভিতে মারে শেল জাঠি ও ঝকড়া ।
অস্ত্রবিন্ধে ভরতের পড়ে হাতীঘোড়া ॥
সাতদিন যুদ্ধ হৈল কারো নাহি জয় ।
দেখিয়া অমরগণে লাগিল বিস্ময় ॥
গন্ধর্ব্ব না মারা যায় অতি ভয়ংকর ।
ভরত গন্ধর্ব্ব-অস্ত্র ছাড়েন সত্বর ॥
একবাণে জন্মিল গন্ধর্ব্ব তিনকোটি ।
ছয়কোটি গন্ধর্ব্বে লাগিল কাটাকাটি ॥
সহজে গন্ধর্ব্বজাতি বড়ই দুর্নীত ।
তাহাতে অধিক যুদ্ধ জ্ঞাতির সহিত ॥

ছয়কোটি গন্ধর্ব্বে উঠিল মহামার ।
গন্ধর্ব্ব- অস্ত্রেতে হয় গন্ধর্ব্বসংহার ।।
গন্ধর্ব্ব মারিয়া বসাইল দেশ এক ।
দুইপুত্রে ভরত করিল অভিষেক ।।
পুষ্করের জন্য রাম দিলা সেই পুরী ।
পুষ্করদেশেতে সে পুষ্কর-অধিকারী ।।
দ্বাদশ বৎসরে বসাইয়া সেই পুরী ।
আইলেন শ্রীভরত অযোধ্যানগরী ।।
মহাললাদে শ্রীরাম করেন সম্ভাষণ ।
শুনিয়া গন্ধর্ব্ব বধ হরষিত মন ।।
শ্রীরাম বলেন যোগ্য ভরতকুমার ।
দুই ভাইপোয়ে দেন রাজ্য-অধিকার ।।
চন্দ্রকেতু-অঙ্গদ এ দুই সহোদর ।
রামের আজ্ঞায় দোঁহে হৈল দণ্ডধর ।।
অঙ্গদ পাইল মল্ল দেশে অধিকার ।
অশ্বদেশ-অধিপতি চন্দ্রকেতু আর ।।
লক্ষ্মণের দুইপুত্র হইলেক রাজা ।
রাজ্য বসাইয়া পালে বিধিমতে প্রজা ।।
শত্রুঘ্নের দুইপুত্র পরম সুন্দর ।
শত্রুঘাতী সুবাহু এ দুই সহোদর ।।
চারি ভাইয়ের অষ্টপুত্র হৈল মহামতি ।
শত্রুঘ্নের দুইপুত্র মথুরাধিপতি ।।
লবকুশ পাইলেন অযোধ্যা-নন্দিগ্রাম ।
অষ্টজনে অষ্টরাজ্য দিলেন শ্রীরাম ।।
এগারহাজার বর্ষ রামের পালনে ।
পাত্রমিত্র-আদি সুখে আছে সর্ব্বজনে ।।
কৃত্তিবাস কবিত্ব অমৃতে আমোদিত ।
গাইল উত্তরাকাণ্ডে রামের চরিত ।।

**কালপুরুষের আগমন ও লক্ষ্মণবর্জ্জন**

পরে কালপুরুষ সে সংসারবিনাশী ।
অযোধ্যায় প্রবেশিল হইয়া সন্ন্যাসী ।।
সভাতে বসিয়া রাম দুয়ারী লক্ষ্মণ ।
রীতিমত বসিয়াছে পাত্রমিত্রগণ ।।
হেনকালে আসি কালপুরুষ বলিল ।
আমি দূত সে ব্রহ্মার ব্রহ্মা পাঠাইল ।।
লক্ষ্মণ, রামের কাছে কর নিবেদন ।
তাঁহার সহিত আছে কথোপকথন ।।
শ্রীরামের কাছে গিয়া লক্ষ্মণ সম্ভ্রমে ।
যোড়হাত করি তবে জানান শ্রীরামে ।।
আইল ব্রহ্মার দূত দ্বারে আচম্বিতে ।
আজ্ঞা কর, রঘুনাথ, উচিত আনিতে ।।
শ্রীরাম বলেন আন করি পুরস্কার ।
কি হেতু আইল দূত জানি সমাচার ।।
পাইয়া রামের আজ্ঞা লক্ষ্মণ সত্বর ।
কালপুরুষেরে নিল রামের গোচর ।।
পাদ্য অর্ঘ্য দিয়া রাম দিলেন আসন ।
যোড়হাতে জিজ্ঞাসেন কহ প্রয়োজন ।।
সে কালপুরুষ বলে শুনহ বচন ।
যে কথা কহিব পাছে শুনে অন্য জন ।।
এ সময়ে যে করিবে হেথা আগমন ।
ব্রহ্মার বচনে তারে করিবে বর্জ্জন ।।
এই সত্য ব্রহ্মার যে করিবে পালন ।
দ্বাররক্ষাহেতু তবে রাখ একজন ।।
শ্রীরাম বলেন শুন প্রাণের লক্ষ্মণ ।
সাবধানে থাক না আইসে কোন জন ।।
অধিক কি কহিব যে দ্বারপানে চায় ।
তাহাকে ত্যজিব আমি জানিহ নিশ্চয় ।।
এই সত্য করিলাম দূতের গোচরে ।
সাবধানে লক্ষ্মণ রহিবা তুমি দ্বারে ।।
বিধাতার নির্ব্বন্ধ যে না যায় খণ্ডন ।
কালপুরুষের সঙ্গে হয় সম্ভাষণ ।।
সে কালপুরুষ বলে পরিচয় করি ।
মর্ত্ত্যেতে রহিলে শূন্য বৈকুণ্ঠনগরী ।।

সংসারের লোক নাশি মোর দূতে আনে ।
তোমারে লইতে আমি আইনু আপনে ॥
ব্রহ্মার বচন, রাম, কর অবধান ।
সংসার ছাড়িয়া তুমি চল নিজ স্থান ॥
এগারহাজার বর্ষ অবতার করি ।
ভুলিয়া রহিলা, প্রভু যেমন সংসারী ॥
কহিবার যোগ্য নহে মর্ত্ত্যের ভিতর ।
আমারে কি আজ্ঞা, রাম, বলহ সত্বর ॥
শ্রীরাম বলেন, যম যে কহ এখন ।
সংসার ছাড়িয়া আমি করিব গমন ॥
দৈবের নির্ব্বন্ধ আছে না যায় খণ্ডন ।
ব্রহ্মার মায়াতে দুর্ব্বাসার আগমন ॥
সভা করি দ্বারে বসি আছেন লক্ষ্মণ ।
মুনি বলে গিয়া করি রাম সম্ভাষণ ॥
লক্ষ্মণ বলেন কৃপা কর দাস বলে ।
ব্রহ্মার দূতের সনে আছেন বিরলে ॥
যে কর্ম্ম সাধিবে করি রামসম্ভাষণ ।
আজ্ঞা কর সাধি আমি সেই প্রয়োজন ॥
কুপিল দুর্ব্বাসামুনি লক্ষ্মণের প্রতি ।
লক্ষ্মণের পানে চাহি কহে কোপমতি ॥
লক্ষ্মণ আমার শাপে কার বাপে তরি ।
শাপ দিয়া পোড়াইব অযোধ্যা নগরী ॥
সপ্ত ব্রাহ্মখণ্ড আজি করিব সংহার ।
পোড়াইয়া অযোধ্যা করিব ছারখার ॥
বালক বনিতা বৃদ্ধ আজি করি ধ্বংস ।
দশরথভূপতিরে করিব নির্ব্বংশ ॥
দেখিয়া মুনির কোপ লক্ষ্মণের ত্রাস ।
ভাবেন আমার লাগি হয় সর্ব্বনাশ ॥
বুঝি রাম করিবেন আমারে বর্জ্জন ।
এড়াইতে নারি আমি ললাট লিখন ॥
বর্জ্জন-মরণ দুই একই প্রকার ।
আমাহেতু বংশ কেন হইবে সংহার ॥
আমারে বর্জ্জিলে আমি মরি একজন ।
পিতৃবংশ নাশ করি কিসের কারণ ॥
পূর্ব্বকথা লক্ষ্মণের পড়িলেক মনে ।
এ বর্জ্জন সুমন্ত্র কহিল তপোবনে ॥
কালপুরুষের সঙ্গে রামের কথন ।
মুনিকে লইয়া তথা গেলেন লক্ষ্মণ ॥
কালপুরুষেরে তবে করিয়া বিদায় ।
প্রণাম করেন রাম মুনি দুর্ব্বাসায় ॥
বিনয়ে বলেন রাম কোন্ প্রয়োজন ।
দুর্ব্বাসা বলেন চাহি উচিত ভোজন ॥
একবর্ষ করিয়াছি আমি অনাহার ।
দেহ অন্নব্যঞ্জন যে অমৃত সুসার ॥
দুর্ব্বাসার কথাতে রামের হৈল হাস ।
একবর্ষ কেমনে করিলে উপবাস ॥
শ্রীরাম বলেন মুনি, এ নহে কারণ ।
অনুমানে বুঝি হে মজিল পুরীজন ॥
ভোজন দিলেন রাম অমৃত সুসার ।
ভোজন করিয়া মুনি গেল নিজাগার ॥
শ্রীরাম বলেন মুনি পাড়িল প্রমাদ ।
কেমনে বর্জ্জিব ভাই করেন বিষাদ ॥
কালপুরুষের সঙ্গে আলাপ যখন ।
দুর্ব্বাসার সঙ্গে গেল লক্ষ্মণ তখন ॥
সত্য যদি লঙ্ঘি তবে ব্যর্থ এ জীবন ।
সত্য যদি পালি হয় লক্ষ্মণ বর্জ্জন ॥
লক্ষ্মণে বর্জ্জিতে রাম অত্যন্ত বিকল ।
বশিষ্ঠনারদ-আদি ডাকেন সকল ॥
কেমনে করেন রাম সত্যের পালন ।
সভামধ্যে শ্রীরাম কহেন বিবরণ ॥
শ্রীরাম বলেন সীতা আর রাজ্যধন ।
ইহার অধিক মোর ভাই যে লক্ষ্মণ ॥
সকলি ত্যজিতে পারি জানকী সুন্দরী ।
লক্ষ্মণ বিহনে আমি রহিতে না পারি ॥

মুনিরা বলিছে, রাম, কি ভাবিছ মনে।
সত্য যদি পাল তবে বর্জ্জহ লক্ষ্মণে ॥
যদি সত্য লঙ্ঘ হয় ব্যর্থ এ জীবন।
লক্ষ্মণ বর্জ্জিয়া কর সত্যের পালন ॥
সত্যহেতু তব পিতা তোমাপুত্রে বর্জে।
সত্য পালি মরিয়া গেলেন স্বর্গরাজ্যে ॥
ছত্রদণ্ড ধর তুমি ছেড় অধিবাস।
পিতৃসত্য পালিতে যে গেলে বনবাস ॥
অগ্নিশুদ্ধা এড় সীতা পরমাসুন্দরী।
সীতা এড়ি রাজ্য এড় হয়ে ব্রহ্মচারী ॥
এ সব বর্জ্জিতে, রাম, না কর মন্ত্রণা।
লক্ষ্মণ বর্জ্জিতে কেন এত আলোচনা ॥
হেনকালে শ্রীরামেরে বলেন লক্ষ্মণ।
আমারে বর্জ্জিয়া কর সত্যের পালন ॥
সত্য যদি লঙ্ঘ তবে বড় অনাচার।
তুমি সত্য লঙ্ঘিলে যে মজিবে সংসার ॥
যত কিছু আজি, রাম, আমার কারণ।
বুঝিবে তোমার মায়া বল কোন্ জন।
সংসার ছাড়িলে, রাম, ঘুচে মায়ামোহ
দুইভাই কোলাকুলি চক্ষে পড়ে লোহ ॥
সভায় বলেন রাম বর্জ্জিনু লক্ষ্মণ।
লক্ষ্মণ পশ্চাতে আমি করিব গমন ॥
শুনি সর্ব্বলোকের চক্ষেতে পড়ে পানি।
চলিল লক্ষ্মণবীর করিয়া মেলানি ॥
এড়েন হাতের বেত্র গাত্র-আভরণ
শ্রীরামেরে প্রদক্ষিণ করিলা লক্ষ্মণ।
বন্দিলেন শ্রীবশিষ্ঠ নারদ চরণ।
আর যত বন্দিলেন কুলের ব্রাহ্মণ ॥
ভরতের পদদ্বয় করেন বন্দন।
ভরত কাতর অতি করেন ক্রন্দন ॥
প্রজাসমূহের প্রতি কহেন লক্ষ্মণ।
সম্প্রীতিতে বিদায় করহ প্রজাগণ ॥

প্রজাগণ বলে শুন ঠাকুর লক্ষ্মণ।
তোমা বিনা কেমনে হে ধরিব জীবন ॥
লক্ষণ শ্রীরাম পদে করেন প্রণতি।
জন্মে জন্মে থাকে যেন ভক্তি তোমা প্রতি ॥
লক্ষ্মণের বাক্যে রাম হইয়া কাতর।
অচেতন হইলেন নাহিক উত্তর ॥
পাত্রমিত্র প্রতি বীর করিলা মেলানি।
চাহিয়া সবার পানে চক্ষে পড়ে পানি ॥
রাজ্যখণ্ড আদি করি সহ সর্ব্বজন।
সরযূনদীর তীরে করেন গমন ॥
প্রার্থনা করেন তারে করিয়া প্রণাম।
আমাতে প্রসন্ন যেন থাকেন শ্রীরাম।
সরযূর স্রোত বহে অতি খরশান।
লক্ষ্মণ নামিয়া স্রোতে ত্যজিলেন প্রাণ ॥
নরদেহ পরিহরি গেলেন গোলোক।
অযোধ্যানগরে যে বাড়িল মহাশোক ॥
হাহাকার রোদন উঠিল চতুর্দ্দিক।
বিলাপ করেন রাম বর্ণিতে অধিক ॥
আমারে এড়িয়া গেলা কোথায় লক্ষ্মণ।
তোমা বিনা না রাখিব বিফল জীবন ॥
সীতা বর্জ্জিনু আমি লোক-অপবাদে।
তোমারে বর্জ্জিনু ভাই,কোন্ অপরাধে ॥
লক্ষ্মণবর্জ্জনে মোর মিথ্যা এ সংসার।
লক্ষ্মণসমান ভাই না পাইব আর ॥
লক্ষ্মণ বিহনে আমি থাকি কি কুশলে।
যে জলে নামিল ভাই নামিব সে জলে
য দিকে লক্ষ্মণ গেল উত্তর সে দিক।
লক্ষ্মণ বিহনে প্রাণ রাখাই সে ধিক্ ॥
করিলা বিস্তর সেবা হইয়া সদয়।
তোমা বর্জ্জিলাম আমি হইয়া নির্দ্দয় ॥
লক্ষ্মণের মরণে কাতর প্রাণ অতি।
ছত্রদণ্ড ধরিতে না চান রঘুপতি ॥

ভরতে করিতে রাজা শ্রীরামের মতি।
ভরত কহেন কিছু শ্রীরামের প্রতি ॥
এতকাল নানা সুখ করিলাম রাম।
যাইতে তোমার সঙ্গে এবে মনস্কাম ॥
ভরতের কথা শুনি শ্রীরাম উদাস।
হেঁটমাথা করি রাম ছাড়েন নিশ্বাস ।
শ্রীরাম বলেন শুন আমার উত্তর।
শত্রুঘ্নে আনিতে দূত পাঠাও সত্বর ॥
রামের আজ্ঞায় দূত পাঠাইল ত্বরা।
তিনদিবসেতে গেল নগর মথুরা ॥
শত্রুঘ্নের ঠাঁই দূত কহে কাণে কাণ।
চলিল সকল লোক শ্রীরামের সনে ॥
ভরতাদি করিয়া যতেক পুরজন।
শ্রীরামের সঙ্গে স্বর্গে করিবে গমন ॥
রামের বর্জ্জনে ছাড়ে লক্ষ্মণ শরীর।
লক্ষ্মণবর্জ্জনে রাম হলেন অধীর ॥
মহারাজ শত্রুঘ্ন না ভাবিহ মনে।
সত্বরে চলহ তুমি রাম সম্ভাষণে ॥
এত শুনি শত্রুঘ্ন করেন হেঁটমাথা।
পাত্রমিত্রে আনিয়া কহেন সব কথা ॥
সুবাহু পুত্রেরে করেন মথুরায় রাজা।
সাবধানে পালিতে কহেন সব প্রজা ॥
দুই পুত্র প্রতি রাজ্য করি সমর্পণ।
অযোধ্যায় করিলেন যাত্রা শত্রুঘন ॥
তিনদিবসেতে আসি অযোধ্যা নগরী।
প্রণাম করেন শ্রীরামের পদ ধরি ॥
শত্রুঘ্নে দেখিয়া রাম হরষিত মন।
পুনশ্চ রামের পদ বন্দে শত্রুঘন ॥
তোমার চরণ বিনা আর নাহি গতি।
স্বর্গবাসে যাব, প্রভু, তোমার সংহতি ॥
যোড়হস্তে শ্রীরামেরে কহে সর্ব্বলোকে।
তোমার প্রসাদে, রাম, স্বর্গে যাব সুখে ॥
তোমার জীবনে রাম সবার জীবন।
তোমার মরণে, প্রভু, সবার মরণ ॥
শুনিয়া শ্রীরাম করিলেন অঙ্গীকার।
আমার সহিতে চল বাঞ্ছা থাকে যার ॥
জীবনের আশা ছাড়ি সবার এ আশ।
শ্রীরামের সঙ্গে গিয়া করে স্বর্গবাস ॥
তিনকোটি রাক্ষস আইল বিভীষণ।
সুগ্রীব-অঙ্গদ এল সহ কপিগণ ॥
নল নীল আইল সে মন্ত্রী জাম্বুবান।
মহেন্দ্র-দেবেন্দ্র এল বীর হনুমান ॥
আর যত লোক ছিল অযোধ্যানগরে।
যত যত লোক ছিল পৃথিবীভিতরে ॥
স্ত্রীপুরুষ এল সবে অযোধ্যানগরে।
বালবৃদ্ধ-আদি কেহ নাহি রহে ঘরে ॥
রামের নিকটে সবে এল শীঘ্রগতি।
যোড়হাত করি সব রামে করে স্তুতি ॥
কতবার দেখিলাম দেব ত্রিলোচন।
কত কত দেখিলাম সিদ্ধ ঋষিগণ ॥
শুনিলাম গন্ধর্ব্বের গীত মনোহর।
বিদ্যাধরী নৃত্য করে দেখিনু বিস্তর ॥
তোমার বিহনে, রাম, থাকি কোন্ সুখে।
তোমার পাছেতেমোরাযাবস্বর্গলোকে ॥
পৃথিবীর যত লোকে যোড় করে হাত।
একে একে সবারে বলেন রঘুনাথ ॥
শ্রীরাম বলেন শুন রাজা বিভীষণ।
মম সঙ্গে নহে তব স্বর্গেতে গমন ॥
হইয়া লঙ্কার রাজা থাক চারিযুগে।
আর কিছু না বলিহআজিমোরআগে ॥
শুন বলি তোমারে যে পবননন্দন।
মম সঙ্গে নহে তব স্বর্গেতে গমন ॥
যাবৎ আমার নাম থাকিবে সংসারে।
চন্দ্রসূর্য্য যতকাল জগতে প্রচারে ॥

ত্যবৎ থাকহ তুমি হইয়া অমর।
তোমার প্রসাদে মুক্ত হবে চরাচর ।।
হনুমান বলে নাহি চাহি স্বর্গবাস।
তোমার যে গুণ শুনি এই অভিলাষ ।।
শ্রীরাম তোমার নাম হইবে যেখানে।
সেইখানে সুস্থির থাকিব রাত্রিদিনে ।।
হনুপ্রতি বলেন শ্রীকমললোচন।
তুমি আমি একদেহ কবিবা গান ।।
আমা ভক্ত কপি তুমি পরমসুস্থির।
যেই তুমি সেই আমি এই শরীর ।।
ব্রহ্মার বরেতে চারিযুগে চিরজীবী।
আমার বদলে তুমি পালহ পৃথিবী ।।
শুন বলি মহাজ্ঞানী মন্ত্রী জাম্বুবান।
চারিযুগে অমর তুমি ব্রহ্মার কল্যাণ ।।
আরবার হক তব প্রথম যৌবন।
তোমারে জিনিতে না পারিবেকেজন ।।
আরবার আমি যদি হই অবতার।
তব সঙ্গে দেখা তবে হইবে আমার ।।
আর যত মনুষ্য আসুক মোর সনে।
স্বর্গবাসে যাইতে যাহার থাকে মনে ।।
দিলেন শ্রীরাম লবকুশে ছত্রদণ্ড।
হাতে হাতে সমর্পেন যত রাজখণ্ড ।।
হনুমান জাম্বুবান মহেন্দ্র বানর।
লবকুশসনে দেন করিয়া দোসর ।।
বিভীষণে আনি রাম করি সমর্পণ।
লবকুশে রাজা করি করেন গমন ।।

**শ্রীরাম, ভরত ও শত্রুঘ্নের স্বর্গারোহণ**

সুযাত্রা করিয়া রাম ছাড়েন সংসার।
রাম গেল পৃথিবী হইল অন্ধকার ।।
অযোধ্যা ছাড়িয়া রাম করেন গমন।
বশিষ্ঠনারদ-আদি সঙ্গে মুনিগণ ।।
অবধূত সন্ন্যাসী চলিল সারি সারি।
ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্য শূদ্র বর্ণ চারি ।।
হাতে লড়ি করিয়া চলিল খোঁড়া কাণা।
শ্রীরামের সঙ্গে যায় না মানিল মানা ।।
স্থাবরজঙ্গম চলে শ্রীরামের সনে।
গাছ পক্ষী না রহে না পশু রহে বনে ।।
ভূতপ্রেতপিশাচ চলিল অন্তরীক্ষে।
হরিষ হইয়া যায় উত্তরের দিকে ।।
রাজাখণ্ড সব গেল হেমন্তপর্ব্বতে।
একচাপে যায় লোক ছয়মাসের পথে ।।
সংসার ছাড়িয়া রাজা যায় লক্ষ লক্ষ।
নপুংসক চলিল যে অন্তঃপুর রক্ষ ।।
চলিল সুগ্রীবরাজা শ্রীরামের মিত।
ছত্রিশকোটি সেনাপতি চলিল ত্বরিত ।।
ব্রহ্মা আনিলেন রথ শ্রীরামে লইতে।
বৈকুণ্ঠে আসিবে প্রভু জগৎ সহিতে ।।
তিনকোটি রথ এল দেবলোকে দেখে।
আকাশ যুড়িয়া রথ রহে অন্তরীক্ষে ।।
জাহ্নবী-সরযূনদী একঠাঁই বহে।
গঙ্গা এড়ি রঘুনাথ সরযূতে রহে ।।
মুক্ত পূর্ব্বপুরুষ যে সরযূ জলে।
গঙ্গা এড়ি রঘুনাথ সরযূতে উলে ।।
সরযূর স্রোত বহে অতি খরশান।
স্রোতে নামি তিনভাই ত্যজিলেন প্রাণ ।।
স্বর্গেতে দুন্দুভি বাজে পুষ্পবরিষণ।
সরযূতে তিনভাই ত্যজেন জীবন ।।
নরদেহ ছাড়িয়া গেলেন তিনজন।
বৈকুণ্ঠে শ্রীবিষ্ণু গিয়া দেন শরশন ।।
শ্রীরামভরত ও লক্ষ্মণশত্রুঘন।
মিলি হইলেন একদেহ নারায়ণ ।।
সীতাদেবী আইলেন শ্রীরামের পাশে।
লক্ষ্মীরূপা হইলেন সীতা অবশেষে ।।

বৈকুণ্ঠনাথ যদি আইলা ভগবান।
ব্রহ্মারে ডাকিয়া কিছু কহেন বিধান ॥
আমার সহিত যত আসিয়াছে প্রাণী।
কোথায় থাকিবে তারা কিছুই না জানি ॥
বিরিঞ্চি বলেন শুন রাজীবলোচন।
সন্তান নামেতে স্বর্গ করেছি সৃজন ॥
সেইখানে আসিয়া রহিবে সর্ব্বজন।
বাঞ্ছা করে যেখানে থাকিতে দেবগণ ॥
যেই জন রামায়ণ করিবে শ্রবণ।
পরলোকে এই স্বর্গে করিবে গমন ॥
ভক্ত অনুরূপ স্বর্গ অনেক প্রকার।
গোবিন্দ ভাবিয়া লোক পায় ত নিস্তার।
শ্রীরামের ভক্ত যে পাইল স্বর্গবাস।
ইহা দেখি ব্রহ্মার সে মনে হৈল ত্রাস ॥
চতুর্ম্মুখ চতুর্ম্মুখে করিছেন স্তুতি।
তোমা-দরশনে নাথ পাইনু নিষ্কৃতি ॥
আগমপুরাণ যত মীমাংসাবেদান্ত।
তোমার মহিমা রাম কে পাইবে অন্ত।
আমা হেন কোটি ব্রহ্মা নাহি পায় সীমা।
এমনি অনন্ত তুমি অনন্তমহিমা ॥
পুণ্যবন্দী হয় রামে করিলে স্মরণ।
পাপে পাপী মুক্ত হয় শুনি রামায়ণ ॥
চারিবেদ সহস্র নামে যত ফল হয়।
রামনাম তার কোটিগুণ ফল দেয় ॥
রামনাম লইতে যে করে অভিলাষ।
সর্ব্বপাপে মুক্ত সে বৈকুণ্ঠে করে বাস ॥
অপুত্রক লোক শুনি পায় পুত্রফল।
সপ্তকাণ্ড শুনি পায় অশ্বমেধ ফল ॥
সপ্তকাণ্ড রামায়ণ অমৃতের খণ্ড
এতদূরে সমাপ্ত হইল সপ্তকাণ্ড ॥

—ঃ সমাপ্ত ঃ—

## ব্যাখ্যা ও টীকা

**শ্রীরামের সভায় মুনিগণের আগমন ॥**

**শার্ঙ্গ**—শৃঙ্গনির্মিত ধনু। **শ্রবণেতে**—কানেতে। **শ্রীবৎসলাঞ্ছিত**—বিষ্ণুর বক্ষঃস্থলস্থ দক্ষিণাবর্ত লোমাবলী শোভিত। **চরণে নূপুর……করে ধ্বনি**—রামচন্দ্রের পায়ে পবিহিত নূপুরের শব্দকে পদ্মবনে বিচরণকারী হংসধ্বনির সঙ্গে তুলনা কবা হয়েছে। **সংহতি**—সঙ্গে, সহিত। **চতুর্মুখ**—ব্রহ্মা। **চিত**—চিত্ত। **চারিভিতে**—চতুর্দিকে। **মুনিগণে সমাগত ….সমস্ত কুশল**—আদর্শ নরপতি রামচন্দ্র মুনিঋষিব আপ্যায়নে সদাসতর্ক। প্রাচীন ভারতবর্ষে মুনি-ঋষিরা নৃপতিব চেয়েও সম্মাননীয় ছিলেন। কৃত্তিবাস মূল বাল্মীকি রামায়ণের অনুসাবী এখানে। মূল বামায়ণে আছে—দৃষ্ট্বা প্রাপ্তান্ মুনীং স্তাং স্তু প্রত্যুত্থায় কৃতাঞ্জলিঃ। পাদ্যার্ঘ্যাদিভিরানর্চ গাং নিবেদ্য চ সাদরম্ ॥ **মায়ার প্রবন্ধ**—মায়া-কৌশল। **শমন**—যম। **বিরিঞ্চি**—ব্রহ্মা। **পুরন্দরে**—ইন্দ্রে। **এড়ি**—ত্যাগ করে, ছেড়ে। **বাখান**—প্রশংসা। **কোঙর**—কুমার, পুত্র। **পাঁচালী**—আখ্যান। **শিকলি**—অধ্যায়, ভাগ।

বাল্মীকি রামায়ণের উত্তরকাণ্ডের ১ম সর্গেব অনুসবণে কৃত্তিবাস তাঁর উত্তরাকাণ্ডের 'প্রথম শিকলি' বচনা করেছেন, তবে আরম্ভে ভিন্নতা লক্ষণীয়। সপার্ষদ রামচন্দ্রের রাজসভা ও তাঁর দেহসৌন্দর্যের বর্ণনা দিয়ে কৃত্তিবাস উত্তরাকাণ্ডের সূচনা করেছেন, কিন্তু মূলে তা নেই। মূলে আরম্ভ এরূপ—প্রাপ্তবাজ্যস্য রামস্য রাক্ষসানাং বধে কৃতে। আজগ্মুর্মুনয়ঃ সর্বে রাঘবং প্রতিনন্দিতুম্ ॥ অর্থাৎ রাক্ষসবধের পর রাম রাজ্যলাভ করলে তাঁকে অভিনন্দিত করার জন্য মুনিগণ উপস্থিত হলেন। মূল রামায়ণে উত্তরকাণ্ডের ১ম সর্গে রামের নিকট মুনিদের আগমন, তাঁদের সঙ্গে রামের কথোপকথন ও রামের প্রশ্ন—এই বর্ণিত হয়েছে। কৃত্তিবাসও তাঁর রামায়ণের উত্তরাকাণ্ডের প্রথম শিকলিতে এই কাহিনীই বর্ণনা করেছেন। মূলে অগস্ত্য, অত্রি, বশিষ্ঠ, কাশ্যপ, বিশ্বামিত্র, গৌতম, জমদগ্নি প্রভৃতি বহু মুনির নামোল্লেখ রয়েছে, কিন্তু কৃত্তিবাস অগস্ত্য ব্যতীত আর কোনও মুনির নামোল্লেখ করেননি। মূল রামায়ণে আছে, অগস্ত্যমুনিই রামচন্দ্রের সমস্ত প্রশ্নের উত্তরদাতা। কৃত্তিবাসেও তাই। অগস্ত্য মুনিকে রামচন্দ্রের রাবণ ও কুম্ভকর্ণকে বাদ দিয়ে ইন্দ্রজিতের প্রশংসার কারণ জিজ্ঞাসা মূলেরই অনুসারী। মূলে আছে—ভগবন্তঃ কুম্ভকর্ণং রাবণঞ্চ নিশাচরম্। অতিক্রম্য

মহাবীর্য্যো কিং প্রশংসথ রাবণিম্ ।। অর্থাৎ রাবণ ও কুম্ভকর্ণকে বাদ দিয়ে ইন্দ্রজিতের প্রশংসা কেন ? কৃত্তিবাসও অনুরূপভাবে লিখেছেন—কাটিলে না মরে সে না ধরে কেহ টান। কুম্ভকর্ণ এড়ি ইন্দ্রজিতের বাখান।। দশমুণ্ড কাটিয়া পাইয়াছিল বর। তারে ছাড়ি বাখান কি তাহার কোঙর।। মূলে উত্তরকাণ্ডের ১ম সর্গের যেখানে সমাপ্তি, কৃত্তিবাসের উত্তরাকাণ্ডের প্রথম শিকলিরও সেখানেই সমাপ্তি।

**লক্ষ্মণের চতুর্দশবর্ষ ব্রহ্মচর্য্য, নিদ্রাজয় ও উপবাসবৃত্তান্ত ॥**

**সভাখণ্ড**—সভাস্থ যাবতীয় লোক। **আড়ে**—আড়ালে। **নোঙাইল**—নত করল। **রাজীবলোচন**—পদ্মলোচন, পদ্মের মত চোখ যার। **আমি না চিনিনু ……চরণ নূপুর**—রামসীতাসহ বনবাসকালে মুহূর্তের জন্য সীতার মুখাবলোকন দূরের কথা, চরণ ভিন্ন অন্য কোন অঙ্গপ্রত্যঙ্গেও লক্ষ্মণ দৃষ্টিপাত করেননি, ফলে রাবণ কর্তৃক অপহরণকালে সীতা যে সব অলঙ্কারাদি ঋষ্যমূক পর্বতে নিক্ষেপ করেন, সে-সবের মধ্যে একমাত্র নূপুর ভিন্ন অন্য কোন অলঙ্কার সীতার অঙ্গভূষণ কিনা তা লক্ষ্মণের পক্ষে চিহ্নিত করা সম্ভব হয়নি। লক্ষ্মণ চরিত্রের অসামান্য ঔজ্জ্বল্য এতে আভাসিত। অবশ্য কৃত্তিবাস এ অংশটুকু মূলের অনুসরণেই লিখেছেন।

**তুণ**—বাণ রাখবার আধার, পাত্র। **বদন**—মুখ। **বিয়োগ**—মৃত্যু। **সমাচারে**—সংবাদে। **পাতালে……মহীর যেই দিনে**—লঙ্কাকাণ্ডে বর্ণিত মহীরাবণের কথা বলা হয়েছে। মহী ( মহীরাবণ ) রাবণের অন্যতম পুত্রের নাম, ইনি পাতালে বসবাস করতেন। লঙ্কার ঘোরতর দুর্গতি-মুহূর্তে রাবণ তাঁকে স্মরণ করলে তিনি লঙ্কায় আসেন। পিতাকে বিপন্মুক্ত করার জন্য রাম-লক্ষ্মণকে অপহরণ করে পাতালপুরীতে নিয়ে যান এবং সেখানে বন্দী করে রাখেন। হনুমান পাতালপুরীতে গিয়ে মহীরাবণকে বধ করে রাম-লক্ষ্মণকে বন্দীদশা থেকে মুক্ত করেন। মূল রামায়ণে এ বৃত্তান্ত নেই। **নফর**—ভৃত্য। **পাসরিনু**—বিস্মৃত হলাম।

কৃত্তিবাস বাল্মীকি রামায়ণের আক্ষরিক অনুসরণ করেননি। মূলের বহু আখ্যানকে যেমন বর্জন করেছেন, তেমন অনেক নতুন কাহিনী সংযোজন করেছেন। লক্ষ্মণের চতুর্দশবর্ষব্যাপী ব্রহ্মচর্য্য জীবনযাপনের বৃত্তান্ত মূলে নেই, কৃত্তিবাস এটি সংযোজন করেছেন। প্রকারান্তরে ইন্দ্রজিতের শৌর্যবীর্যের অসাধারণত্ব

প্রতিপাদনে জন্যই এ বৃত্তান্তের অবতারণা, ধারণা। এই আখ্যানরচনা কৃত্তিবাসের স্বকপোলকল্পিত নয়। অধ্যাত্মরামায়ণ থেকে এর সূত্র আহৃত। অধ্যাত্মরামায়ণে বলা হয়েছে, দুর্ধর্ষ ইন্দ্রজিৎকে বধ করতে তিনিই সমর্থ, যিনি দ্বাদশ বর্ষ নিদ্রাহারবর্জিত অবস্থায় কাল কাটাবেন—

যস্তু দ্বাদশ বর্ষাণি নিদ্রাহারবিবর্জিতঃ।
তেনৈব মৃত্যুর্নির্দিষ্টো ব্রহ্মণাস্য দুরাত্মনঃ ॥ —লঙ্কাকাণ্ড

**রাক্ষসগণের জন্মবৃত্তান্ত বর্ণনা ॥**

**প্রাণিগণ বলে .....রাক্ষস**—মূল রামায়ণে রাক্ষসকুলের জন্মবৃত্তান্ত ভিন্নরূপ প্রদত্ত। মূলে আছে, প্রজাপতি ব্রহ্মা প্রথমে জল সৃষ্টি করেন। তারপর প্রাণিগণকে সৃষ্টি করে বললেন, তোমরা সযত্নে এই জল রক্ষা কর। একদল বলল 'রক্ষামঃ'—আমরা রক্ষা কবব। ব্রহ্মাব আদেশে তারা রাক্ষস হল। আর একদল বলল, 'যক্ষামঃ'—আমবা পূজা করব, তারা যক্ষ হল।

রক্ষাম ইতি যৈরুক্তং বাক্ষসাস্তে ভবন্তু বঃ।
যক্ষাম ইতি যৈরুক্তং যক্ষা এব ভবন্তু বঃ ॥
—উত্তরকাণ্ড, ৪র্থ সর্গ

কৃত্তিবাস 'রাক্ষস' শব্দের এই অর্থ গ্রহণ করেননি, দেখা যাচ্ছে। প্রাণিকুল বক্ষা করতে অস্বীকৃত হলে তারা রাক্ষস হয়, এই-ই তিনি বলেছেন। **হেতি নামে… দুরাচারী**—মূলে হেতি ও বিদ্যুৎকুমারীর বিবাহপ্রসঙ্গ নেই। মূলে আছে, হেতি কালের ভগিনী ভয়াকে বিবাহ করেন। এঁদের পুত্র সুকেশ। কৃত্তিবাস হেতি ও বিদ্যুৎকুমারীর সন্তানকে সুকেশ বলেছেন। **গঙ্গাধর**—শিব। **সোসর**—সদৃশ। **মন্দর পর্বতে……ধূর্জটীর বরে**—পিতামাতার পরিত্যক্ত সুকেশ ধূর্জটী অর্থাৎ শিবের বরে মহাবলশালী হন। এখানে কৃত্তিবাস বিশ্বস্তভাবে মূলের অনুসরণ করেছেন। মূলেও নবজাতক সুকেশকে মাতাপিতা কর্তৃক পরিত্যাগের কথা এবং শিবপার্বতীর অনুগ্রহে মহাবলশালী হবার কথা আছে।

উত্তরকাণ্ডের ৪র্থ সর্গের বিষয়ানুসরণ কৃত্তিবাস বিশ্বস্তভাবে করেছেন। মূলের মতই কৃত্তিবাসের বর্ণনা সংক্ষিপ্ত ও সংহত।

**মালী, সুমালী ও মাল্যবানের জন্ম, লঙ্কাপুরীতে রাক্ষসরাজ্য স্থাপন ॥**

**বিভা কৈল**—বিবাহ করল। **উৎকট**—ভয়ানক। **পাণ**—তাম্বুল, পর্ণ-শব্দজাত, পান দেওয়া ও নেওয়ার অর্থ নিয়োগ (appointment). **বেড়া**—বেষ্টিত। **চৌয়ারি**—চার চালের ঘর (চৌরীঘর)। **নেতের**—পট্টবস্ত্রের। **ত্রিকূট গিরির······করিল নির্মাণ**—স্বর্ণলঙ্কার এই সৌন্দর্য ও ঐশ্বর্যের পরিচয় মূলেও আছে।

এখানে কৃত্তিবাসের বর্ণনা মূলানুসারী, তবে মূলের আখ্যানকে আগে-পিছে করে নেওয়া হয়েছে। মালী, সুমালী ইত্যাদির সন্তানসন্ততির নামেরও অল্পস্বল্প পরিবর্তন রয়েছে। মূলে আছে, ব্রহ্মার বরে ত্রিভুবন জয় করে তিন ভ্রাতা বিশ্বকর্মাকে তাঁদের আবাসযোগ্য একটি মনোহর পুরী নির্মাণের আদেশ দেন। বিশ্বকর্মা তখন ইন্দ্রাদেশে নির্মিত লঙ্কা নামক পুরীতে তাঁদের বসবাস করতে বলেন। বিশ্বকর্মার নির্দেশমত তিন ভ্রাতা লঙ্কাপুরীতে বসবাস করতে থাকেন। এই লঙ্কায় বসবাসকালে তিন ভ্রাতার বিবাহ এবং পুত্রকন্যাদির জন্ম হয়। কৃত্তিবাসে বলা হয়েছে, তিন ভ্রাতার বিবাহহেতু রাক্ষস-বংশের বিস্তার ঘটে এবং সে কারণে তাঁদের বাসযোগ্য স্থানের প্রয়োজন হয়। ভ্রাতৃত্রয়ের নির্দেশে বিশ্বকর্মা তখন বাসোপযোগী লঙ্কাপুরী নির্মাণ করেন। উত্তরকাণ্ডের ৫ম সর্গের অনুসরণে এই অংশ রচিত। উত্তরকাণ্ডের ২য় ও ৩য় সর্গের বৃত্তান্ত কৃত্তিবাস এর পরে এনেছেন। মূলে এই ২য় ও ৩য় সর্গে রামচন্দ্রের জিজ্ঞাসায় অগস্ত্য রাবণের জন্মবৃত্তান্ত বর্ণনা-প্রসঙ্গে তাঁর পূর্বপুরুষ ব্রহ্মর্ষি পুলস্ত্যের কথা, তৎপুত্র বিশ্রবার কথা এবং তৎপৌত্র রাবণের বৈমাত্রেয় অগ্রজ কুবেরের প্রসঙ্গ উত্থাপন করেছেন। পরে কৃত্তিবাস-বর্ণিত সুকেশ ও মালী, সুমালী ইত্যাদি তিন ভ্রাতার প্রসঙ্গ বর্ণনা করেছেন।

**গজকচ্ছপের বৃত্তান্ত ॥**

**থুয়ে গেল**—রেখে গেল। **দাওয়া**—পাওনার দাবী। **জিনে**—জেতে। **যতনে করিয়া······অকারণ**—অর্থের সদ্ব্যবহার না হলে তার কোন মূল্য নেই—এই প্রাজ্ঞ বচন অর্থোপার্জনকারী সকলের ক্ষেত্রেই প্রযোজ্য। উপার্জিত অর্থকে ভোগে কিংবা ত্যাগে ব্যয় না করে সঞ্চিত করে রাখা নিতান্ত মূঢ়তা মাত্র—এ সার বচন আমাদের জীবনে গ্রহণীয়। কৃত্তিবাসের রামায়ণ থেকে এ জাতীয় নীতিশিক্ষাতে বাঙ্গালীর জীবনবোধ একদা পরিপুষ্ট হত।

**চাপানে**—পেষণে। **সদন**—আবাস। **ছিণ্ডিব**—ছিঁড়ে ফেলব। **তরাস**—সন্ত্রাস। **প্রজাপতি**—ব্রহ্মা। **বিরস**—বিষণ্ণ।

মূল রামায়ণে এই গজকচ্ছপের বৃত্তান্ত নেই। কৃত্তিবাস সাধারণ গ্রাম্য শ্রোতাদের মনোরঞ্জনের মুখাপেক্ষী হয়ে কিছু কিছু কৌতুককর বৃত্তান্ত সংযোজন করেছিলেন। বাল্মীকির আক্ষরিক অনুবাদ পরিবেশন তাঁর অভিপ্রায় ছিল না। মাঝে মাঝে এ জাতীয় মনোহর আখ্যান জুড়ে তাঁর রামপাঁচালীকে সরস ও মধুর করেছেন। কাহিনীটির সরসতা ও সাবলীলতা আমাদের গল্পরসপিপাসু চিত্তকে অনায়াসে মুগ্ধ করে।

**মালীর মৃত্যু এবং সুমালী ও মাল্যবানের পাতালপ্রবেশ ॥**

**জাঠা**—অস্ত্রবিশেষ। **যক্ষ**—দেবযোনিবিশেষ। **কিন্নর**—অশ্বমুখ-নরশরীর। **নাহি আঁটে রণ**—যুদ্ধে তিষ্ঠাতে পারে না। **টুটে**—ভাঙ্গে, দূরীভূত হয়। **যতি**—তপস্বী। **কটক-ঠাট**—সৈন্যশ্রেণী। **পট্টিশ**—অস্ত্রবিশেষ। **তোমর**—ছুঁড়ে মারবার দণ্ডবিশেষ। **দুহাতিয়া**—দু'হাত দিয়ে ব্যবহার করতে হয়, এমন। **বাড়ি**—দণ্ড। **ঝঞ্ঝনা**—বজ্র। **চিকুর**—বিদ্যুৎ। **কুপিয়া……উভরড়ে**—মালী, সুমালী ও গরুড়বাহন বিষ্ণুর ভয়ঙ্কর যুদ্ধের চিত্রটি স্বল্পকথায় অপূর্ব অঙ্কিত। মালী সুমালী ও দুই ভ্রাতা একযোগে বিষ্ণুকে আক্রমণ করল। দুহাতিয়া বাড়ি দিয়ে তারা মুহুর্মুহু বিষ্ণুর বাহন গরুড়কে আঘাত করতে লাগল। ঘন ঘন অস্ত্রপ্রহারের দ্রুততা ও তীব্রতায় মনে হতে লাগল যেন বজ্র ও বিদ্যুৎ একযোগে মুহুর্মুহু গরুড়ের উপর বর্ষিত হচ্ছে। দুই ভ্রাতার অস্ত্রপ্রহারে কাতর ও অতিষ্ঠ গরুড় দ্রুতবেগে বিষ্ণুকে নিয়ে পালিয়ে আত্মরক্ষা করল। মূলেও আছে—ললাটদেশেঽভ্যহনদ্ বজ্রেণেন্দ্রো যথাচলম্। গদয়াভিহতস্তেন মালিনা গরুড়ো ভৃশম্।। রণাৎ পরাঙ্মুখং দেবং কৃতবান্ বেদনাতুরঃ। পরাঙ্মুখে কৃতে দেবে মালিনা গরুড়েন বৈ ॥ উত্তরকাণ্ড, ৭ম সর্গ। **উভরড়ে**—দ্রুতবেগে। **ভঙ্গ**—পলায়ন। **উলটিয়া গরুড়ে আইল**—গরুড় ফিরে এল। **মালসাট**—বাহুতে চাপড় মেরে আস্ফালন।

এই বৃত্তান্ত মূলের উত্তরকাণ্ডের ৬ষ্ঠ, ৭ম ও ৮ম সর্গের বিশ্বস্ত অনুসরণ বলা চলে। তবে মূলে নারদ ও ব্রহ্মার বৃত্তান্ত নেই। মূলে আছে, বিষ্ণুর সকাশে রাক্ষসদের সম্পর্কে দেবতাদের অভিযোগের কথা মাল্যবান জানতে পেরে ভ্রাতাদের জানায়। ভ্রাতারা পরামর্শ করে দেবতাদের আক্রমণ করে। দেবতাদের সাহায্যার্থে বিষ্ণু তখন রণক্ষেত্রে অবতীর্ণ হন। কৃত্তিবাস ঘটনাকে ঈষৎ পরিবর্তিত করেছেন।

কৃত্তিবাসে দেখা যাচ্ছে, তিন ভ্রাতা প্রথমে বিষ্ণুকে এবং পরে দেবগণকে আক্রমণের সিদ্ধান্ত নেন। এই ব্যতিক্রমটুকু ভিন্ন বাকী অংশ মূলানুগ। মূলের বিস্তৃত যুদ্ধবর্ণনা অবশ্য কৃত্তিবাসে সংক্ষিপ্ত।

**কুবেরের জন্ম, তপস্যা ও লঙ্কায় রাজত্ব ॥**

**কেলি**—ক্রীড়া। **অনূঢ়া**—অবিবাহিতা। **নিষ্কৃতি**—মুক্তি। **মহারথা**—মহাবীর। **পুরন্দর**—ইন্দ্র। **বাখান**—বর্ণনা। **শ্রীনিবাস**—বিষ্ণু।

মূল রামায়ণে উত্তরকাণ্ডে ২য় ও ৩য় সর্গে এই কুবের বৃত্তান্ত আছে। এখানে অগস্ত্যমুনি আদিতে কুবের-বৃত্তান্ত বলে পবে রাক্ষস-বৃত্তান্ত বর্ণনা করেছেন। কৃত্তিবাস মূলের বর্ণনার ক্রমভঙ্গ করে প্রথমে রাক্ষসবৃত্তান্ত বলেছেন। মূলের বর্ণনা কোথাও সংক্ষেপ কবেছেন, আবার কোথাও বিস্তৃত করেছেন। পুলস্ত্যমুনির বর্ণনা মূলে একটু বিস্তৃত কিন্তু কৃত্তিবাস মাত্র দুটি ছত্রে তা সেরেছেন। কৃত্তিবাস পুলস্ত্যমুনির বিবরণ একপ দিয়েছেন—মহামুনি পুলস্ত্য যে ব্রহ্মার নন্দন। ব্রহ্মার সমান মহাতপে তপোধন ॥ মূলে আছে—পুবা কৃতযুগে রাম প্রজাপতিসুতঃ প্রভুঃ। পুলস্ত্যো নাম ব্রহ্মর্ষিঃ সাক্ষাদিব পিতামহঃ ॥ নানুকীর্ত্যা গুণাস্তস্য ধর্মতঃ শীলতস্তথা। প্রজাপতেঃ পুত্র ইতি বক্তুং শক্যং হি নামতঃ ॥ প্রজাপতিসুতত্বেন দেবানাং বল্লভো হি সঃ। ইষ্টঃ সর্বস্য লোকস্য গুণৈঃ শুভ্রৈর্মহামতিঃ ॥ কৃত্তিবাস তৃণবিন্দু কন্যার আচার-আচরণে যে প্রগল্‌ভতার চিত্র এঁকেছেন, মূলে কিন্তু তা নেই। মূলে দেখা যায়, সখীদের সঙ্গে হাস্যরসে যোগ দিলেও পুলস্ত্যের তপস্যায় বিঘ্ন সৃষ্টি করার কোন সজ্ঞান অভিপ্রায় তার ছিল না।

**রাবণ, কুম্ভকর্ণ ও বিভীষণের জন্ম, তপস্যা ও বরপ্রাপ্তি ॥**

**দুহিতে**—কন্যাকে। **মরাল**—রাজহংস। **কটি**—কোমর। **হরিণাক্ষী**—হরিণের মত চোখ যার। **নিকষা তাহার······করিল প্রণাম**—নিকষার সৌন্দর্য-বর্ণনা অতি মনোহর। প্রথাসিদ্ধ আলঙ্কারিক বর্ণনার অনুসৃতি হলেও বক্ষঃসৌন্দর্য বর্ণনায় কবির নিজস্বতা লক্ষণীয়। মূলে 'নিকষা'-র নাম 'কৈকসী' রয়েছে এবং কোনরূপ দেহবর্ণনা নেই। **সাবিত্রী···আশীর্বাদ করি**—মাল্যবান রাক্ষস হলেও তার পুরাণাদিজ্ঞানের পরিচয় এই বাক্যে মেলে। বস্তুতঃ, কৃত্তিবাস রাক্ষসজাতিকে একেবারে ধর্মাধর্মহীন দুরাচারী করে আঁকেননি। **পিতার······লজ্জিতা**—নিকষা রাক্ষসী হলেও তার মানবিক গুণটুকু লক্ষণীয়। নারীসুলভ লজ্জারক্তিমতাটুকু

নিঃসন্দেহে সুন্দর প্রকাশিত। **সুবদনী**—সুন্দর মুখ যার, সুমুখী। **আলয়েতে**—গৃহেতে। **বারিধারা**—অশ্রুধারা। **সাপটিয়া ধরি**—দৃঢ়রূপে জাপটে ধরে। **গলিতপত্র**—ঝরা পাতা। **ছয় রিপু**—কাম, ক্রোধ, লোভ, মোহ, মদ ও মাৎসর্য্য। **সৃষ্ট**—সৃষ্টি, সৃষ্ট জগৎ। **চরাচর**—জঙ্গম-স্থাবর, সমস্ত জগৎ। **খেচর**—আকাশচারী, পক্ষী। **পিশাচ**—পিশিত অর্থাৎ কাঁচা মাংস যাদের অশন বা খাদ্য তারা পিশিতাশন বা পিশাচ, প্রেতবিশেষ। **বিষধর**—সর্প। **ধর্মেতে···এই বর**—মূলের আক্ষরিক অনুবাদ বলা চলে। মূলে বিভীষণ 'ধর্মে মম মতির্ভবেৎ' এই বরই ব্রহ্মার কাছে প্রার্থনা করেছেন। **সম্বন্ধে হয় নাতি**—ব্রহ্মার পুত্র পুলস্ত্য। পুলস্ত্যের পুত্র বিশ্রবা। বিশ্রবার পুত্র কুম্ভকর্ণ—অতএব ব্রহ্মার সম্পর্কে নাতি। **একেশ্বর**—একাকী।

মূল রামায়ণের উত্তরকাণ্ডের ৯ম-১০ম সর্গের একটু-আধটু ব্যতিক্রম ভিন্ন কৃত্তিবাস হুবহু অনুসরণ করেছেন। তিন ভ্রাতার কঠোর তপস্যার যে বিবরণ দিয়েছেন, তা মূলেও অনুরূপ আছে। কালিদাসের কুমারসম্ভবে বর্ণিত উমার তপস্যার ঈষৎ প্রচ্ছায়া কৃত্তিবাসের বর্ণনায় লক্ষণীয়। কৃত্তিবাসে আছে—কঠোর তপস্যা তারা করে তিনজন। বৃক্ষের গলিত পত্র করয়ে ভক্ষণ॥ কুমারসম্ভবে (৫ম সর্গ/২৮শ শ্লোক) আছে—গাছের ঝরাপাতা দ্বারা ক্ষুন্নিবারণ তপস্বীর সবচেয়ে কঠিন তপস্যার দৃষ্টান্ত। তপস্বিনী উমার তপস্যা এত কঠোর ছিল যে, উমা ঝরা পাতাটি পর্যন্ত ভক্ষণ করতেন না। এ কারণে তাঁর অপর নাম হয়েছিল 'অপর্ণা'। মূলে আছে, তপস্যারত তিন ভ্রাতার কাছে ব্রহ্মা একবার মাত্র এসেছিলেন এবং তাঁদের ঈপ্সিত বরদান করেছিলেন। কৃত্তিবাস ব্রহ্মার বরদান বিষয়ে একটু ব্যতিক্রম ঘটিয়েছেন। কৃত্তিবাসে রাবণের কঠোর তপস্যায় ব্রহ্মার দুবার আগমনের বৃত্তান্ত পাওয়া যায়। প্রথমবারে রাবণ অমরত্ব প্রার্থনা করলে ব্রহ্মা তা দিতে অস্বীকার করেন। রাবণ বর না নেওয়ায় ব্রহ্মা ফিরে যান। রাবণ পুনরায় কঠোর তপস্যা করলে ব্রহ্মা দ্বিতীয়বার আগমন করেন এবং রাবণকে তাঁর ঈপ্সিত বরদান করেন। দেবী সরস্বতীর প্রভাবে কুম্ভকর্ণের অনেক বর্ষ নিদ্রাপ্রার্থনা এবং ব্রহ্মার তা পূরণ মূলানুসারী। রাবণের প্রার্থনায় ব্রহ্মার প্রদত্ত বরের সংশোধন—'ছয় মাস নিদ্রা একদিন জাগরণ' উত্তরকাণ্ডে না থাকলেও মূল রামায়ণে যুদ্ধকাণ্ডে ৬১তম সর্গে আছে। যুদ্ধকাণ্ডে এবংরূপ বর্ণনা মেলে—ব্রহ্মা কুম্ভকর্ণকে দেখে ভয় পেয়ে বললেন, তুমি মৃতকল্প হয়ে শুয়ে থাকবে। এই কথা শুনে রাবণ বললেন, ইনি

আপনার পৌত্র, একে এমন শাপ দেওয়া আপনার অন্যায়। তখন ব্রহ্মা বললেন, কুম্ভকর্ণ ছয় মাস ঘুমিয়ে থেকে একদিন জাগবে।

## রাবণ কর্তৃক লঙ্কারাজ্য-অধিকার, রাবণাদির বিবাহ ও মেঘনাদের জন্ম ॥

**তনয়**—পুত্র। **কোল**—আলিঙ্গন। **কনক**—স্বর্ণ। **অনাবাসে**—গৃহহীন-ভাবে, নিরাশ্রয়ভাবে। **ঠাকুরাল**—প্রভুত্ব, রাজত্ব। **সভা**—সকলের। **দণ্ডধর**—রাজা। **নাগ**—সর্প। **বৈমাত্রেয় ভাই……দণ্ডধর**—দেবতা ও দৈত্যদের পিতা কশ্যপমুনি। ইনি অদিতি ও দিতিকে বিবাহ করেন। অদিতির গর্ভে ইন্দ্রাদি দেবতার জন্ম এবং দিতির গর্ভে দৈত্যাদির জন্ম। দৈত্যেরা প্রকৃতপক্ষে দেবরাজ ইন্দ্রের বৈমাত্রেয় ভ্রাতা।

**নোঙাইল**—নত করল। **পিরীত**—মিত্রতা, সখ্য। **দ্বন্দ্বে**—কলহে। **অংশাঅংশি**—ভাগ। **রাবণের……না জানে**—মূলে আছে, রাবণের ব্রহ্ম-শাপের কথা বিশ্রবার কাছে ময়দানব জানা সত্ত্বেও আপন কন্যার সঙ্গে রাবণের বিবাহ দেন। **মৃগয়া**—শিকার। **শেলপাট**—শল্যাস্ত্র। **ত্রিংশৎ**—ত্রিশ। **যোজন**—চার ক্রোশ। **প্রমাদ**—বিষাদ।

উত্তরকাণ্ডের ১১শ সর্গের অনুসরণে 'রাবণ কর্তৃক লঙ্কারাজ্য-অধিকার' অধ্যায়টি রচিত। কৃত্তিবাসের বর্ণিত আখ্যান মূলেরই অনুরূপ। এই অধ্যায়ের আরম্ভ ও উপসংহার সম্পূর্ণ মূলানুসারী। কৃত্তিবাসের আরম্ভ—সুমালী শুনিয়া ……তারা উঠিল ত্বরিত। মূলে আছে—সুমালী বরলব্ধাং স্তু জ্ঞাত্বা চৈনান্ নিশাচরান্। উদতিষ্ঠদ্ ভয়ং ত্যক্ত্বা সানুগঃ স রসাতলাৎ॥ কৃত্তিবাসের উপসংহার —মন্ত্রণা করিয়া·· করিল রাজা লঙ্কার ভিতরে। ১১শ সর্গের উপসংহারেও আছে— সা চাভিষিক্তঃ ক্ষণদাচরৈস্তদা নিবেশয়ামাস পুরীং দশাননঃ।

উত্তরকাণ্ডের ১২শ সর্গের অনুসরণে রাবণাদির বিবাহ ও মেঘনাদের জন্মবৃত্তান্ত বর্ণিত। মূলে তিন ভ্রাতাসহ শূর্পণখার বিবাহকথা আছে, কৃত্তিবাসে তা নেই। কৃত্তিবাসে কেবল তিন ভ্রাতার বিবাহের বিবরণ আছে। মূলে 'মেঘনাদ' এই নামকরণের কারণ এবংরূপ প্রদত্ত—রুদতা সুমহান মুক্তো নাদো জলধরোপমঃ। জড়ীকৃতা চ সা লঙ্কা তস্য নাদেন রাঘব॥ পিতা তস্যাকরোন্নাম মেঘনাদ ইতি স্বয়ম্। কৃত্তিবাস এক্ষেত্রে বলেছেন—মেঘের গর্জনে গর্জে লঙ্কার ভিতরে। দেবদানব ত্রিভুবন কাঁপে তার ডরে॥ কুম্ভকর্ণের জন্য পুরীনির্মাণের বিবরণটুকু উত্তরকাণ্ডের ১৩শ সর্গের প্রথমাংশ থেকে গৃহীত।

## কুবেরের সঙ্গে যুদ্ধে রাবণের জয়লাভ ॥

**পিঙ্গল**—কপিশ। **অক্ষৌহিণী**—পুরাণে ৬৫,৬১০ অশ্ব; ২১,৮৭০ গজ; ২১,৮৭০ রথ এবং ১০৯,৩৫০ পদাতি-সমন্বিত সেনাকে 'অক্ষৌহিণী' বলা হয়। **ঝকড়া**—ক্ষেপণীয় অস্ত্রবিশেষ। **চির**—বিদীর্ণ। **খাণ্ডা**—খাঁড়া। **খরশান**—তীক্ষ্ণ, ধারাল। **আওয়াসের**—আবাসের, রাজপ্রাসাদের। **গড়ে**—দুর্গে। **রথ হৈতে ···গরুড়ের ঝম্প**—সাপের শত্রু গরুড়। কুবের-সেনাপতি যোগবৃদ্ধকে ধরার জন্য রাবণের প্রচেষ্টাকে গরুড়ের সাপ ধরার প্রচেষ্টার সঙ্গে তুলনা করা হয়েছে। উপমাটি প্রথাসিদ্ধ নয়, ফলে এর নতুনত্ব রসচমৎকারিত্বে মনোহারী। **আউদর চুলী**—আলুলায়িত কেশা। **ভগ্নদূত**—যে পদাতি যুদ্ধে ভঙ্গ দিয়ে রাজাকে গিয়ে পরাজয় সংবাদ জানায়। **অপার্য্যপক্ষেতে**—অন্য উপায় না থাকায়। **দোহাতিয়া**—দুই হাত পরিমাণযুক্ত। **শার্দুল**—ব্যাঘ্র। **রক্তেরাঙা······সমূলে**—যুদ্ধে পরাজিত ও ভূপাতিত রক্তাক্তদেহ কুবেরের বর্ণনাটি অতীব সুন্দর। উৎপাটিত বৃক্ষ যেমন সমূলে ভূপতিত হয়, তেমনই রাবণের দুর্জয় অস্ত্রপ্রহারে কুবেরও ভূপাতিত।

এই অংশ উত্তরকাণ্ডের ১৩শ, ১৪শ ও ১৫শ সর্গের অনুসরণে রচিত। রাবণের দুরাচারের কথা জেনে কুবেরের তৎসকাশে দূতপ্রেরণ, রাবণ কর্তৃক দূতবধ, কুবের-পুরী আক্রমণ, যুদ্ধে কুবের-সেনাপতি মণিভদ্র ও কুবেরের পরাজয়, কুবেরের পুষ্পক-রথ অধিকার ইত্যাদি ঘটনা মূলের অনুসরণে বর্ণিত। মূলের যুদ্ধ-বর্ণনায় যে গম্ভীর সৌন্দর্য ফুটে উঠেছে, কৃত্তিবাসে অবশ্য তা পাওয়া যায় না। মূলে পুষ্পক রথটির নির্মাণবৈশিষ্ট্য ইত্যাদি সম্পর্কে বিস্তৃত বিবরণ আছে, কৃত্তিবাসে কেবল রথটির নামোল্লেখমাত্র রয়েছে।

## রাবণের প্রতি নন্দীর অভিশাপ এবং রাবণ কর্তৃক কৈলাস উত্তোলনের চেষ্টা ॥

**আগুসার**—অগ্রসর। **নড়ে**—যায়। **গোড়া**—মূল। **কৃত্তিবাস**—শিব। কৃত্তি অর্থাৎ বাঘছাল বাস অর্থাৎ বস্ত্র যাঁর।

উত্তরকাণ্ডের ১৩শ সর্গের অনুসরণে রচিত। মূলের বর্ণনা অপেক্ষাকৃত বিস্তৃত। কৃত্তিবাস এখানে বর্ণনা অত্যন্ত সংক্ষিপ্ত করেছেন তবে আখ্যান সম্পূর্ণ মূলানুগ। মূলে 'রাবণ' নামের ব্যাখ্যা প্রদত্ত হয়েছে এরূপ—পর্বতপিষ্ট হয়ে দশানন দারুণ 'রাব' অর্থাৎ শব্দ করলে মহাদেব বললেন, তোমার ভয়ানক শব্দে ত্রিলোকস্থিত

প্রাণিকুল ভীত হয়েছে—তাই তুমি 'রাবণ' নামে প্রসিদ্ধ হবে। মূলে রাবণকে শঙ্করের বরদান এবং 'চন্দ্রহাস' নামক অস্ত্র-প্রদানের উল্লেখ আছে, কৃত্তিবাসে তা নেই।

**বেদবতীর প্রতি রাবণের অত্যাচার এবং রাবণকে তাহার শাপ-প্রদান॥**

**এ'ড়িয়া**—পরিত্যাগ ক'রে। **অবধান**—শ্রবণ। **হিমাংশুবদনা**—চাঁদের মত মুখ যার, চন্দ্রমুখী। **জাতুধান**—রাক্ষস।

উত্তরকাণ্ডের ১৭শ সর্গের অনুসরণে রচিত। বেদবতী ও রাবণের কথোপকথনে মূলের ক্রম রক্ষিত। মূলে বেদবতীর সীতারূপে জন্মগ্রহণের অদ্ভুত বৃত্তান্ত আছে, কৃত্তিবাসে তা নেই। মূলে আছে—বেদবতী অগ্নিতে দেহত্যাগের পর পদ্মফুলের মধ্যে পুনরায় জন্মগ্রহণ করে। রাবণ পদ্মমধ্যবর্তিনী কন্যাকে গ্রহণ করে নিজগৃহে আনে। কন্যাটি রাবণের বিনাশের কারণ হবে—মন্ত্রী এই কথা বলাতে রাবণ তাকে সাগরমধ্যে নিক্ষেপ করে। তারপর ঐ কন্যা ভূমিদেশ প্রাপ্ত হয়ে অবস্থান করতে থাকে। রাজা জনকের ভূমিতে হলাকর্ষণকালে হলাগ্রভাগে আবির্ভূত হয়।

**মরুত্তরাজার যজ্ঞানুষ্ঠান ও রাবণের নিকট পরাজয় স্বীকার॥**

**সর্প যেন……তার্ক্ষ্য পাখী**—সাপের শত্রু তার্ক্ষ্য পাখী অর্থাৎ গরুড। গরুড-দর্শনে সাপেরা ভয়ে পালায়। সাপের কাছে গরুড যেমন ভয়ঙ্কর, দেবতাদের কাছে রাবণও তেমনি ভয়ঙ্কর। রাবণকে দেখে দেবতারা তাই আত্মগোপন করতে থাকে। দেবতার সঙ্গে সাপের এবং রাবণের সঙ্গে তার্ক্ষ্য পাখীর তুলনা করা হয়েছে এখানে। **কাঁকলাস**—গিরগিটি। **খণ্ডে**—দূরীভূত হয়। **যেইজন যোগাইবে……অপার**—মৃত মানুষের আত্মার মঙ্গল কামনায় আমাদের দেশে কাককে আহার্য দেবার প্রথা রয়েছে। একে 'কাকবলি' বলে। বাল্মীকি রামায়ণে এই বিষয়ে ইঙ্গিত থাকায় সামাজিক প্রথা হিসাবে সেকালেও বর্তমান ছিল, ধারণা।

উত্তরকাণ্ডের ১৮শ সর্গের অনুসরণে রচিত। রাবণ কর্তৃক মরুত্তরাজার যজ্ঞস্থলে গমন, যজ্ঞক্ষেত্রে উপস্থিত দেবতাদের রাবণের ভয়ে পশুপক্ষীদেহে আত্মগোপন, রাবণের নিকট মরুত্ত রাজার পরাজয়স্বীকার, রাবণের যজ্ঞক্ষেত্রত্যাগ ও দেবতাদের

স্ব স্ব মূর্তিধারণ ও ময়ূর হংসাদিকে বরদান ইত্যাদি ঘটনা মূলেরই মত। কোন কোন ক্ষেত্রে মূলের প্রায় আক্ষরিক অনুবাদ লক্ষণীয়।

**রাবণকর্তৃক অনরণ্যবধ ও রাবণকে তাহার অভিশাপ প্রদান ॥**

**বোলে**—শব্দে। **ফাঁফর**—কিংকর্তব্যবিমূঢ়। **রাবণের গা……পর্বতশিখরে**—পর্বতের সঙ্গে উপমিত হওয়ায় রাবণের বিরাটত্ব সুন্দর দ্যোতিত হয়েছে। পর্বত-গাত্রে প্রবাহিত গঙ্গার সঙ্গে রাবণের যুদ্ধে ক্ষতবিক্ষত দেহনিঃসৃত রক্তধারার তুলনা করা হয়েছে এখানে।

উত্তরকাণ্ডের ১৯শ সর্গে অনরণ্যবৃত্তান্ত আছে। কৃত্তিবাস কিয়দংশে মূলের পরিবর্তন করেছেন। মূলে অনরণ্য বৃদ্ধ, অথর্ব হয়ে পড়েছিলেন এমন কোন উল্লেখ দূরেব কথা, ইঙ্গিত পর্যন্ত নেই। অথচ কৃত্তিবাস রাজা অনরণ্যের এরূপ পরিচয় দিয়েছেন—প্রাচীন বয়স রাজা মাংসে চক্ষু ঢাকে। ভ্রূদ্বয় তুলিয়া বান্ধি রাজা সব দেখে॥

**কার্তবীর্য্যার্জ্জুনের হস্তে রাবণের পরাজয় ॥**

**মায়ারণ……অনেক অন্তর**—সম্মুখ যুদ্ধ ও মায়া যুদ্ধের মধ্যে দুস্তর প্রভেদ বর্তমান। দুই পক্ষের যুদ্ধে এক পক্ষের যোদ্ধা যদি মায়াশক্তিতে অদৃশ্য থাকে কিংবা বারে বারে দেহরূপ পরিবর্তন করে তবে অন্যপক্ষের যোদ্ধার সংগ্রাম করা দুঃসাধ্য। যুদ্ধকালে রাবণ মায়াশক্তিতে আশ্রয় নেবার জন্য দুর্জয় হয়ে ওঠে। প্রতিপক্ষের সঙ্গে সম্মুখ যুদ্ধে রত হলে রাবণের সর্বত্র জয়লাভ দুষ্কর হত। **নর্মদা**—দক্ষিণ ভারতের প্রখ্যাত নদী, পবিত্র সাত নদীর অন্যতম। **নাগফুল……সুন্দর**—বাল্মীকি বর্ণিত বিন্ধ্যপর্বতের নিসর্গ-সৌন্দর্যের অপরূপতা না ফুটে উঠলেও কৃত্তিবাসের সহজ প্রাকৃতিক সৌন্দর্যবর্ণনা চিত্তহারী। মূল রামায়ণের নানা স্থানে প্রকৃতির বিচিত্র রূপের যে মনোহর ছবি বাল্মীকি অঙ্কিত করেছেন, তা সত্যই অনুপম। **কেশরী**—সিংহ। **উলিল**—নেমে এল। **মধ্যাহ্নকালের……রবি**—সূর্য আপন ধর্মানুসারে মধ্যাহ্নকালে প্রখর কিরণমালায় পৃথিবীকে তাপিত করছিলেন। রাবণকে দেখেই ভীতিবশতঃ খরতর কিরণতেজ সংহরণ করলেন। দুঃসহ তাপদানের জন্য পাছে সূর্যকে আক্রমণ করে—এই ভয়েই বোধহয় সূর্যের তেজসংহরণ। মূলেও আছে—তীক্ষ্ণতাপকরঃ সূর্য্যো নভসো মধ্যমাস্থিতঃ। মামাসীনং বিদিত্বৈব চন্দ্রায়তি দিবাকরঃ॥

**মেখলা**—কটিভূষণ। **পসারে**—প্রসারিত করে। **দীঘল**—সুদীর্ঘ। **জাঙ্গাল**—বাঁধ। **কাঁকালি**—কোমর। **পাথার**—সুগভীর জলরাশি। **এড়ি দিল পানি**—জল ছেড়ে দিল। **কাতে কাতে**—গোপনে। **হাতের উপরে ······স্রোতে**—কার্তবীর্য্যার্জ্জুনের সহস্র হাত। সহস্র হাত দিয়ে গোপনে নর্মদার জল রোধ করলে জল বিপরীতমুখী স্রোতে বইতে থাকে। সহস্র হস্তের বাঁধে বাধা পেয়ে নিরুদ্ধ জলরাশি স্ফীত, উচ্ছ্বসিত হয়ে ওঠে দু'কূল প্লাবিত করে। **নিষ্ঠা বার্তা**—সঠিক সংবাদ। **ভেটিতে**—সাক্ষাৎ করতে। **বোলে**—কথায়। **সরল প্রতি······তবে যার দেখা**—কার্তবীর্য্যার্জ্জুনের চারিত্রিক বৈশিষ্ট্য চমৎকার আভাসিত। শাস্ত্রে রণনীতি সম্পর্কে বলা হয়েছে, যুদ্ধে যদি কেউ শাঠ্য অবলম্বন করে, তবে 'শঠে শাঠ্যং সমাচরেৎ'। ন্যায়যুদ্ধে কার্তবীর্য্যার্জ্জুন ন্যায় রণনীতি পালন করেন, আবার যুদ্ধে কেউ কুটিলতার আশ্রয় নিলে তিনিও কুটিলতা অবলম্বন করেন। কার্তবীর্য্যার্জ্জুনের সঙ্গে সংগ্রামে তাঁর এই বিশিষ্ট পরিচয় পাওয়া সম্ভব। **দূত কহে রড়ে**—দূত দৌড়ে গিয়ে বলে। **রাজনিতম্বিনী**—রাজমহিষী। **ভূধর**—পর্বত। **ছয়শত যোজন শরীর······অজগরে**—মূলে কার্তবীর্য্যার্জ্জুনের সঙ্গে রাবণের যুদ্ধের মনোরম বর্ণনা আছে। কৃত্তিবাস তাঁর রামায়ণে বীররসের চিত্রণে তেমন সাফল্যলাভ করেননি। এক্ষেত্রে কিন্তু অনুপ্রাস-প্রয়োগে, উপযুক্ত শব্দ নির্বাচনে যুদ্ধের ঝঞ্ঝনা কিছুটা ফুটিয়ে তুলতে সক্ষম হয়েছেন, ধারণা। **হুলাহুলি**—আনন্দকোলাহল। **সান্ধাইল**—প্রবেশ করল। **কক্ষতলি**—বগলে। **দশাস্য**—রাবণ, দশ আস্য অর্থাৎ মুখ যাঁর। **পুটাঞ্জলি**—যুক্ত করে অঞ্জলি। **সন্বিধান** আদেশ। **ঝাট**—শীঘ্র। **নিগড়**—শৃঙ্খল। **দাঁড়াকু**—বেড়ি। **চামে**—চামড়ায়। **বলাবল······আপনি প্রহরী**—কার্তবীর্য্যার্জ্জুনের রাজ্যশাসনে দেশে শান্তি ও শৃঙ্খলা পূর্ণমাত্রায় অক্ষুণ্ণ ছিল। চুরি-ডাকাতির কোন বালাই ছিল না। ফলে কোটাল, প্রহরী নিয়োগের কোন ব্যবস্থাই ছিল না। তাঁর এমন প্রবল প্রতাপই ছিল যে, হারানো ধনের অধিকারীরা তাঁর নাম স্মরণ করলেই তাদের হারানো ধন ফিরে পেত। **পূরিত**—পূর্ণ। **অনিত্য শরীর······কিবা কথা**—মানুষের ধনজনযৌবন সবই অনিত্য। একদিন কালের করালগ্রাসে সবই ধ্বংসপ্রাপ্ত হয়। কার্তবীর্য্যার্জ্জুনের মত প্রতাপশালী নৃপতিকেও একদিন ভৃগুবরের হস্তে মৃত্যুবরণ করতে হয়েছে। সুতরাং যাঁরা জীবন-যৌবন চিরস্থায়ী মনে করেন, তাঁরা বৃথাই তা মনে করেন। কোন কিছুই এ জগতে নিত্য নয়—এ আমাদের সর্বদা মনে রাখা উচিত।

উত্তরকাণ্ডের ১৯শ সর্গ পর্যন্ত যে ঘটনা বিবৃত, কৃত্তিবাস তা ধারাবাহিকভাবে অনুসরণ করেছেন। ১৯শ সর্গের পর থেকে মূলের ঘটনার ক্রমপারম্পর্য কৃত্তিবাসে অনুসৃত হয়নি। অনরণ্যবৃত্তান্তের পর মূল রামায়ণে যমলোক-অভিযান বর্ণিত। তারপর নিবাতকবচগণের সঙ্গে যুদ্ধ, ইন্দ্রলোক জয় ইত্যাদি বর্ণনার পর কার্তবীর্য্যার্জ্জুন প্রসঙ্গ বর্ণিত। কৃত্তিবাস ১৯শ সর্গের পরে বর্ণিত মূলের ঘটনার অনুসরণ না করে একেবারে ৩১শ সর্গের অনুসরণে কার্তবীর্য্যার্জ্জুনবৃত্তান্ত উপস্থাপিত করেছেন। মূলের ৩১শ-৩৩শ সর্গের অনুসরণে এই দুটি অধ্যায় রচিত। মূল আখ্যায়িকা থেকে কৃত্তিবাস বিচ্যুত হননি, তবে বর্ণনা আপনার মত করে করেছেন। কার্তবীর্য্যার্জ্জুনের হস্তে বন্দী রাবণের কারাগারে যে দুর্গতির চিত্র কৃত্তিবাসে মেলে, তার বিন্দুমাত্রও মূলে নেই। মূলে এইটুকু মাত্র আছে—রাক্ষসাং স্ত্রাসয়ামাস কার্তবীর্য্যার্জ্জুনস্তদা। রাবণং গৃহ্য নগরং প্রবিবেশ সুহৃদ্বৃতঃ॥ অর্থাৎ রাক্ষসদের ভীত করে বন্ধুপরিবৃত হয়ে বন্দী রাবণকে সঙ্গে করে কার্তবীর্য্যার্জ্জুন নগরে প্রবেশ করলেন।

**বালিহস্তে রাবণের লাঞ্ছনা, বালিকর্তৃক রাবণের বন্ধনমোচন॥**

**সিংহনাদ**—যোদ্ধাদিগের আস্ফালনসূচক শব্দ। **দশমুণ্ড**—দশমাথা। **যে বীর ······রাশি রাশি**—অহঙ্কারে প্রমত্ত হয়ে যারা বালির সঙ্গে যুদ্ধ করতে এসেছিল, তাদের অনিবার্য পরিণতি ঘটেছিল মৃত্যু। সেই মৃত যোদ্ধাদের কঙ্কালস্তূপ বালির অমিত পরাক্রমের চিহ্নস্বরূপ হয়ে শোভমান। **দুয়ারী**—দ্বাররক্ষক। **সূর্যের······জ্বলে**—বালির তেজোদীপ্ত মুখের বর্ণনা চমৎকার অঙ্কিত। **নেহালে**—লক্ষ্য করে। **শশারু**—খরগোস। **সর্পদরশনে······গর্জন**—গরুড় সাপের চিরশত্রু। সাপের দর্শনমাত্রেই গরুড় যেমন গর্জে ওঠে, রাবণকে দেখে বালিও তেমনি গর্জন করতে থাকে। এখানে সাপের সঙ্গে রাবণের এবং বালির সঙ্গে গরুড়ের উপমাটি খুবই সার্থক। সাপ যেমন গরুড়ের কাছে হীনবল, রাবণও বালির কাছে তেমনি হীনবল—ব্যঞ্জনায় আভাসিত। **রড়**—দৌড, ছুট। **অকটবিকট**—ছটফট, হাসফাঁস। **এড়ে**—মুক্ত করে। **পরখি**—পরীক্ষা করি। **লাঙ্গুড়ে**—লেজে। **বলে······মিতা করি**—বালি মহাপরাক্রমশালী সন্দেহ নেই—তবে রাবণও যথেষ্ট শক্তিশালী। রাবণের সঙ্গে বন্ধুত্ববন্ধনে আবদ্ধ হলে বালির শক্তি আরও বাড়বে—যুগল বীরের পরাক্রমে ত্রিভুবন শঙ্কিত থাকবে। আর বালি যদি

রাবণকে হত্যা করে তাহলে বালির শক্তি 'টুটা' অর্থাৎ কমে যাবে—তার একক শক্তিতে ত্রিভুবন ততটা ভীত হবে না।

উত্তরকাণ্ডের ৩৪শ সর্গের অনুসরণে রচিত। মূলের বালি ও রাবণবৃত্তান্ত একটু সংক্ষিপ্ত। কৃত্তিবাসে তা বিস্তৃত। মূলের বালির তেজোদীপ্ত মূর্তি কৃত্তিবাসে পূর্ণমাত্রায় অক্ষুন্ন রয়েছে। কোন কোন সমালোচক কৃত্তিবাসের অঙ্কিত বানর-চরিত্র সম্পর্কে বলেছেন—'বানরগণ একেবারেই শাখামৃগ, বালি, সুগ্রীব, হনুমানাদি শাখামৃগত্বের উর্ধ্বে উঠিতে পারে নাই।' কিন্তু এ মন্তব্য অযথার্থ। বালি জাতিতে 'শাখামৃগ' হতে পারে কিন্তু তার বাহুবল ও তপোবলের যে অসামান্য পরিচয় এখানে বর্ণিত হয়েছে, তাতে 'শাখামৃগত্বের উর্ধ্বে উঠিতে পারে নাই' বলা চলে কি? রাবণকেও বালির উদ্দেশে বলতে হয়েছে—'তোমা হেন বীর আমি কোথাও না দেখি।' রাবণের সঙ্গে সংগ্রামের মধ্যেও তার পূজাহ্নিকে নিষ্ঠা বিস্ময়কর —'চারিসাগরের সন্ধ্যা ধ্যান নাহি নড়ে'।

**যমলোকে রাবণের অভিযান, রাবণের নিকট যমের পরাজয়॥**

**জরায়**—বার্ধক্যে। **লোকপাল**—দিকপাল। **জিনে**—জয় করে। **ছোট জিনে……ঘাটী**—প্রথমে দুর্বল ও ক্ষুদ্রকে জয় ক'রে পরে সবল ও বৃহৎকে জয় করলে তাতে মহিমা বাড়ে—শক্তি ও পরাক্রমের ক্রমোৎকর্ষ এতে সূচিত হয়। কিন্তু সবল ও বৃহৎকে জয় করার পর দুর্বল ও ক্ষুদ্রকে জয় করলে তাতে কোন মহিমা বাড়ে না এবং তার 'ঘাটি' অর্থাৎ লাঘব হয়। **কুড়ি পাটি……ভাদ্র মাসে**—ভাদ্র মাসে চারিদিকে প্রস্ফুটিত অজস্র কেয়াফুলের সঙ্গে রাবণের দশমুখের হাসির তুলনাতে কৃত্তিবাসের সুচারু কবিত্বশক্তির পরিচয় নিহিত। গতানুগতিক সংস্কৃত অলঙ্কারের ভারমুক্ত উপমাটি অত্যন্ত স্বাভাবিক ও সরস। **অবিবাদে**—যেখানে কোন কিছু বিবাদ নেই। **বিসম্বাদ**—কলহ, ঝগড়া। **থানা**—সেনাদল। **ভাজন**—পাত্র। **দেব পিতৃভক্ত……লঙ্কেশ্বর**—নরকে পাপীর দুঃখভোগ ও ধার্মিকদের সুখভোগ এদেশের চিরন্তন কবিকল্পনা। যাঁরা আজীবন মহৎ ও পুণ্যকর্মের অধিকারী, তাঁরা যমপুরীতে সুখশান্তির চির-ভোগকারী। যমপুরীর চারিটি দ্বার—তন্মধ্যে পূর্ব, পশ্চিম ও উত্তর দ্বার পুণ্যবান, ধার্মিক ও সজ্জন ব্যক্তিদের আশ্রয়াগার। মূল রামায়ণে 'যমপুরী'তে এই চারিটি দ্বারের কোন উল্লেখ নেই। কবি মধুসূদন তাঁর মেঘনাদবধ কাব্যের অষ্টম সর্গে যে নরকচিত্র রচনা করেছেন—তাতে কৃত্তিবাসের অনুকরণ লক্ষণীয়। মধুসূদন প্রেতপুরীর পূর্ব,

পশ্চিম, উত্তর, দক্ষিণ—এই চারিটি দ্বারের এবং প্রথম তিনটি ধার্মিকের ও চতুর্থটি পাপীবর্গের জন্য যে নির্দিষ্ট পরিকল্পনা ( ধর্মপথগামী যারা যায় সেতুপথে। উত্তর, পশ্চিম, পূর্বদ্বারে ) করেছেন, তা হুবহু কৃত্তিবাসেরই অনুসৃতি। কৃত্তিবাসী রামায়ণখানিও না পড়ে আমরা মধুসূদনের নরকবর্ণনায় 'ডিভাইনা কমেডিয়া'র কবি দান্তের আবেশ দেখি। কৃত্তিবাসে আছে—পূর্ব আর পশ্চিম দুয়ার যে উত্তর। তিন দ্বারে ধার্মিক লোক দেখে ত বিস্তর ॥ **যমের দক্ষিণ দ্বার……শমনের তাপ**—এই অংশে পাপাচারীদের যমপুরীতে ভয়ঙ্কর যন্ত্রণাভোগের কথা বলা হয়েছে। এই নরকের চিত্র মূল রামায়ণেই আছে—তবে মূলের চিত্র সংক্ষিপ্ত, কৃত্তিবাসে বিস্তারিত। কৃত্তিবাস নরকে পাপাচারীদের যে লোমহর্ষক পীড়নের কাহিনী দিয়েছেন, তার পাশে বাল্মীকির দণ্ডভোগের বর্ণনা ম্লান ও নিষ্প্রভ মনে হয়। খুবসম্ভব নরকের বিভীষিকা-বর্ণনের মধ্যে কৃত্তিবাস রাবণের দুর্মতি দেখাবার ও তার পাপীচিত্তে অনুতাপ জাগাবার আয়োজন করেছেন ( গার মাংস জ্বলে পরিত্রাহি ডাকে পাপী। তাহা দেখি রাবণ হইল অতি তাপী )। মূল রামায়ণে কর্মফলতত্ত্বের ভিত্তিতে পাপীর শাস্তিভোগের চিত্র আছে, তবে তা সংক্ষিপ্ত ও অবিন্যস্ত। পক্ষান্তরে কৃত্তিবাসে কর্মফলভোগের চিত্রতালিকা যেমন বিস্তৃত, তেমনই সুবিন্যস্ত। পরধনহরণ, কামাসক্তি, বিচারীর অবিচার ছাড়াও সেখানে আছে (১) শরণার্থীর প্রাণহরণ, (২) মিথ্যা শাপ বা মিথ্যা কথন, (৩) দেবতা-ব্রাহ্মণের বস্তু অপহরণ, (৪) জ্যেষ্ঠ ভ্রাতার নিগ্রহ, (৫) মিথ্যা সাক্ষ্যদান, (৬) অতিথি-অবজ্ঞা, (৭) 'একজন দান করে অন্যে হয় হাতা' ( অপহারক ), (৮) অপরের গৃহদাহ, (৯) উভয়ের ন্যায়ে এক পক্ষে পক্ষপাতী, (১০) 'হারানেরে জিনায় যে হইয়া সাপক্ষ', (১১) 'লোকে পীড়া দিয়া যে তুষিয়াছে ঈশ্বর', (১২) 'যে জন করিয়া ঋণ না করে শোধন', (১৩) পরহিংসা করে যেবা সুজনের নিন্দে'—ইত্যাদি সামাজিক জীবনে বহু সম্ভাব্য অপকর্মের শাস্তিভোগের আলেখ্য। নীতিপরায়ণ কৃত্তিবাস স্পষ্ট করে বলেছেন,—"ছোট করুক বড় করুক যত করে পাপ। পাপানুসারেতে ভুঞ্জে শমনের তাপ ॥" বলা বাহুল্য, মূলের তুলনায় সুকৃতির ফলভোগের চিত্রও কৃত্তিবাসে অনুরূপ প্রশস্তায় রচিত। কবি মধুসূদন তাঁর মেঘনাদবধ কাব্যের অষ্টম সর্গে নরকবৃত্তান্ত রচনায় কৃত্তিবাসের কাছে গভীরভাবে ঋণী ছিলেন। কৃত্তিবাস তাঁর 'যমপুরী' বর্ণনায় যমের দক্ষিণ দ্বারের যে 'ঘোর অন্ধকার' ও 'দিনরাত্রি একাকার'-এর সংবাদ দিয়েছেন, তারই প্রেক্ষিতে মধুসূদন লিখেছেন—'তমোময় যমদেশে', 'অদূরে

ভীষণ পুরী, চিরনিশাবৃত', 'নাহি শোভে দিনমণি সে আকাশদেশে কিম্বা চন্দ্র, কিম্বা তারা,' 'অন্ধকারময় পুরী' ইত্যাদি। দক্ষিণ দুয়ারের বর্ণনায় মধুসূদন পাপীর দণ্ডভোগ কেন্দ্ররূপে চৌরাশি নরককুণ্ড, রৌরব ও কুম্ভীপাক, এই যে তিনটিকে প্রাধান্য দিয়েছেন, এর মধ্যে 'রৌরব' প্রসঙ্গ বাল্মীকি থেকে ও আর বাকী দুটি কৃত্তিবাস থেকে আহৃত—

কৃত্তিবাস— চৌরাশী সহস্র কুণ্ড দক্ষিণ দুয়ারে।
নরকে ডুবায়ে সব যমদূতে মারে ॥

মধুসূদন— দক্ষিণ দুয়ার এই ; চৌরাশি নরক—
কুণ্ড আছে এই দেশে।

কৃত্তিবাস— যেই যত পরদার করেছে কৌতুকে।
কুম্ভীপাকে পড়ি সেই ডুবিছে নরকে ॥
সুতপ্ত তৈলের কুণ্ড অগ্নির উথাল।
তাহাতে ধরিয়া ফেলে যায় গাব ছাল ॥

মধুসূদন— চল, রথি, চল দেখাইব
কুম্ভীপাকে ; তপ্ত তৈলে যমদূত ভাজে
পাপীবৃন্দে যে নরকে।

এছাড়া, বিভিন্ন কুকর্মের শাস্তির বর্ণনাতেও মধুসূদনের কৃত্তিবাসের অনুকরণ সুস্পষ্ট।

**কাঁফর**—অসহায়। **রবির নন্দন**—যম, পিতা সূর্য ও মাতা সংজ্ঞা। **শমনেরে**—যমেরে। **দণ্ডধর**—যম, ইনি কালদণ্ড ধারণ করে থাকেন। **তিতিল**—আর্দ্র হল।

উত্তরকাণ্ডের ২১শ ও ২২শ সর্গের অনুসরণে কৃত্তিবাসে রাবণের যমপুরী আক্রমণ ও নরকদর্শন বর্ণিত হয়েছে। মূলের বিষয়ানুগত্য যথাযথ, তবে বর্ণনায় কৃত্তিবাস যথেষ্ট স্বাধীনতা নিয়েছেন। উত্তরকাণ্ডের ২২শ সর্গের অনুসরণে যম ও রাবণের যুদ্ধবৃত্তান্ত এবং রাবণের নিকট যমের পরাজয় চিত্রিত হয়েছে। মূলে যুদ্ধের যে ভয়ঙ্কর রূপ ফুটে উঠেছে, কৃত্তিবাসে তা মোটামুটি অক্ষুণ্ণ আছে বলা চলে।

**রাবণের নিকট বাল্মীকির পরাজয় ॥**

**রাম নাম·····পাপী সাবধান**—শ্রীচৈতন্য যে নামমাহাত্ম্য প্রচার করেন তার পূর্বাভাস কৃত্তিবাসে মেলে, অবশ্য যদি প্রক্ষিপ্ত না হয়ে থাকে। কৃত্তিবাসের

রামায়ণে যে রাম-নামের মাহাত্ম্য প্রচারিত, চৈতন্যের হরিনাম-মাহাত্ম্য প্রচারের অনুসরণে কৃত্তিবাসে তা অনুপ্রবিষ্ট হয়েছে বলে কেউ কেউ মনে করেন। **সাজনি**—সজ্জা। **বেড়ে**—বেষ্টন করে।

মূল রামায়ণে রাবণের সঙ্গে বাসুকির যুদ্ধের উল্লেখমাত্র আছে। মূলে আছে—স তু ভোগবতীং গত্বা পুরীং বাসুকিপালিতাম্। কৃত্বা নাগান্ বশে হৃষ্টো যযৌ মণিময়ীং পুরীম্ ॥—উত্তরকাণ্ড, ২৩শ সর্গ, ৫ম শ্লোক। অর্থাৎ রাবণ বাসুকি-পালিত ভোগবতীপুরীতে প্রবেশ করে নাগগণকে বশীভূত করত হৃষ্টমনে মণিময় পুরীতে গমন করল। কৃত্তিবাস এই ঘটনার ইঙ্গিতটুকুমাত্র গ্রহণ করে রাবণ ও বাসুকির যুদ্ধের বিস্তৃত বর্ণনা দিয়েছেন।

**রাবণের নিপাতক সহ যুদ্ধ ও মৈত্রী, রাবণের বরুণপুরী বিজয় ॥**

**ডর**—ভয়। **দুর্ধর**—দুর্জয়। **দুই হস্তী······অবসাদ**—রাবণ ও প্রতিপক্ষ নিপাতকের শৌর্যবীর্য হস্তী, সূর্য ও সিংহের তুলনায় চমৎকার ব্যঞ্জিত। **সংহতি**—সঙ্গে।

মূল রামায়ণে যমের সঙ্গে রাবণের যুদ্ধবৃত্তান্তের পর নিবাতকবচগণের সঙ্গে রাবণের যুদ্ধপ্রসঙ্গ বর্ণিত হয়েছে। কৃত্তিবাস মূলের ক্রম রক্ষা করেননি। উত্তরকাণ্ডের ২৩শ সর্গের অনুসরণে রাবণের সঙ্গে নিপাতক ও বরুণের যুদ্ধ কৃত্তিবাস বর্ণনা করেছেন। মূলের মতই কৃত্তিবাসের বর্ণনা সংক্ষিপ্ত বলা চলে। মূলের 'নিবাতকবচ' নামটি কৃত্তিবাসে 'নিপাতক' হয়েছে।

**বলির সঙ্গে যুদ্ধে রাবণের লাঞ্ছনা ॥**

**আশে**—অভিলাষে, বাসনায়। **আজানুলম্বিত**—হাঁটু পর্যন্ত বিস্তৃত। **চতুষ্টয়**—চারি। **তাড়িতজড়িত**—বিদ্যুৎজড়ানো। **কৌস্তুভ**—নারায়ণের বক্ষোভূষণ মণি। **বীর মধ্যে······দিবস রজনী**——বলির দ্বাররক্ষাকারী স্বয়ং নারায়ণ। নারায়ণ সমস্ত জগতের কারণ—তিনি বীরাগ্রগণ্য, তিনি সমস্ত তপোধনের শ্রেষ্ঠ। তাঁতেই ত্রিভুবনের সৃষ্টি ও বিলয়, তিনি দিবারাত্রির স্রষ্টা। **তুণ্ডে**—মুখে। **খণ্ডে**—দূর হয়। **উচ্ছিষ্ট······লাজ**—কৃত্তিবাস রাবণের চরম লাঞ্ছনার চিত্র এখানে এঁকেছেন। বাল্মীকির রাবণ এখানে কিয়ৎপরিমাণে বিকৃত আঁকা হয়েছে, ধারণা। খুবসম্ভব শ্রোতাসাধারণের মনে হাস্যরসসৃষ্টির উদ্দেশ্যে কৃত্তিবাস এ ধরণের কৌতুককর পরিস্থিতি রচনা করেছেন। মূল রামায়ণে বন্দীত্ব দূরের কথা, এমনকি বলির সঙ্গে সংঘর্ষের কোন উল্লেখ নেই। মোটকথা, বলি-রাবণ বৃত্তান্ত নেই।

উত্তরকাণ্ডের প্রক্ষিপ্ত অংশে বলির সঙ্গে রাবণের সাক্ষাতের **কথা পাওয়া** যায়, কিন্তু কোন সংঘর্ষের বিবরণ নেই।

**মান্ধাতার সহিত রাবণের যুদ্ধ ও মৈত্রী ॥**

**পৃথ্বীলীলা**—জগতের লীলা। **অবতার**—নিক্ষেপ। **সম্বিত**—সংজ্ঞা। **সপ্তদ্বীপপতি**—পৃথিবীপতি। **ত্রিদশগণে**—দেবতাগণে। **সম্বর**—সংহরণ কর।

রাবণ ও মান্ধাতাবৃত্তান্ত মূল রামায়ণে নেই। উত্তরকাণ্ডে প্রক্ষিপ্ত সর্গ হিসাবে যে কটি সর্গ পাওয়া যায় তার একটিতে রাবণ ও মান্ধাতার রণবৃত্তান্ত আছে। এই প্রক্ষিপ্ত অংশের সঙ্গে কৃত্তিবাসের প্রদত্ত ঘটনার আনুপূর্বিক সাদৃশ্য আছে। কেবল কৃত্তিবাসের 'পূর্বমুনি' স্থলে প্রক্ষিপ্ত অংশে 'পর্বতমুনি' নাম মেলে এবং মূলে আছে, পুলস্ত্য ও গালবমুনির নির্দেশে মান্ধাতা ও রাবণের মৈত্রী ঘটে। কৃত্তিবাসে তৎস্থলে আছে, ব্রহ্মার নির্দেশে এবং ভার্গবমুনির দৌত্যে এই মৈত্রী ঘটে।

**রাবণ কর্তৃক চন্দ্রলোক জয় ॥**

**মেরু**—সুমেরু পর্বত। **রাবণ কটক······করি সমাপন**—কৃত্তিবাস এখানে রাবণের যে চিত্র এঁকেছেন, তাতে সচবাচর ধারণানুযায়ী রাবণকে নরমাংসাহারী শোণিতপ্রিয় বর্বর রাক্ষসমাত্র বলে মনে হয় না। গঙ্গাস্নান, নিত্যনৈমিত্তিক পূজার্চনাদির অনুষ্ঠানকারী রাবণের শুচিশুভ্র মূর্তি অঙ্কন করে কৃত্তিবাস এই ধারণার ব্যত্যয় ঘটিয়েছেন। কৃত্তিবাস রাবণকে এখানে মানবিক ধর্মে মণ্ডিত করে তুলেছেন। **আড়েদীঘে**—দৈর্ঘ্যেপ্রস্থে। **জাড়**—শৈত্যবোধ। **আড়**—অবশ। **সর্বলোকে বন্দে······জগতে আনন্দ**—দ্বিতীয়ার চাঁদদর্শন শুভসূচক। আকাশে উদিত দ্বিতীয়ার চন্দ্রোদ্দেশ্যে প্রণাম জানানোর প্রথা দেখা যায়। পূর্ণিমার পূর্ণ চাঁদের আলোকে সারা পৃথিবী আলকোদ্ভাসিত হয়ে ওঠে। জ্যোৎস্নাপ্লাবিত রাতের পৃথিবীর সৌন্দর্য মনে অপার বিমুগ্ধতার সঞ্চার করে।

রাবণ কর্তৃক চন্দ্রলোক-জয় মূল রামায়ণে নেই। উত্তরকাণ্ডে প্রক্ষিপ্ত সর্গে এই বৃত্তান্ত মেলে। প্রক্ষিপ্ত অংশে রাবণ ও চন্দ্রবৃত্তান্ত খুবই সংক্ষিপ্ত। কৃত্তিবাস রাবণ ও চন্দ্রের যুদ্ধবর্ণনাকে যথেষ্ট বিস্তারিত করেছেন।

**রাবণের কুশদ্বীপে গমন ও মহাপুরুষের সহিত দ্বন্দ্ব ॥**

**জানকীবল্লভ**—জানকীর বল্লভ অর্থাৎ স্বামী, রামচন্দ্র। **পুরুষপ্রবর**—পুরুষপ্রধান। **উথাড়িয়া পড়ে**—ঠিকরে পড়ে। **অষ্ট বসু**—আপ বা সাবিত্র,

ধ্রুব, সোম, অনল, অনিল, ধর, প্রত্যূষ, প্রভাব বা প্রভাস এই আটজন স্বর্গবাসী বসু। **বহিছে সাগর সপ্ত পুরুষ উদরে**—সেই মহাপুরুষের অভ্যন্তরে লবণ, ইক্ষু, সুরা, সর্পি, দধি, দুগ্ধ, জল—এই সপ্ত পদার্থময় সাতসমুদ্র প্রবাহিত। **দশ দিকপাল**—পূর্বাদি দশদিকের রক্ষক; ইন্দ্র, অগ্নি, যম, নৈঋর্ত, বরুণ, বায়ু, কুবের, শিব, ব্রহ্মা, অনন্ত—এই দশজন।

মূল রামায়ণে এ বৃত্তান্ত নেই। উত্তরকাণ্ডে প্রক্ষিপ্ত সর্গে 'রাবণের পাতাল প্রবেশ' শীর্ষক যে বৃত্তান্ত আছে—তাই-ই কৃত্তিবাসে 'রাবণের কুশদ্বীপে গমন ও মহাপুরুষের সহিত দ্বন্দ্ব' শিরোনামায় বর্ণিত। মূলেরই অনুসরণে মহাপুরুষের সঙ্গে রাবণের দ্বন্দ্ব ও রাবণের পরাজয় বিবৃত হয়েছে। কৃত্তিবাস কোন কোন ক্ষেত্রে একেবারে মূলের প্রায় আক্ষরিক অনুবাদ করেছেন—যেমন, কৃত্তিবাসের রাবণের উক্তি—ব্রহ্মার প্রসাদে মোর কারে নাহি ডর। তুমি হে আমারে মার তবে সে মরণ। তোমা বিনা অন্য হাতে না মরে রাবণ' ।।—স্পষ্টতঃ প্রক্ষিপ্ত সর্গের নিম্নোক্ত শ্লোকের হুবহু অনুবাদ—অমরোঽহং সুরশ্রেষ্ঠ তেন মাং নাবিশদ্ভয়ম্। তথাপি চ ভবেন্মৃত্যুস্ত্বত্তোনান্যতঃ প্রভো ॥

## সূর্পণখার বৈধব্য, রাবণের স্বর্গ জয় করিতে গমন ॥

**মিশালে**—সঙ্গে। **রাঁড়ী**—বিধবা। **স্বতন্ত্রা**—স্বাধীনা। **করে এনু**—করে এলাম। **ন্যাস**—পূজা জপ প্রভৃতির প্রথমে বিঘ্ননাশহেতু বিবিধ কর্তব্য বিশেষ। **অধিষ্ঠান**—আবির্ভাব। **পরিতোষ**—সন্তুষ্ট। **অগোচর**—অদৃশ্য। **বীরদাপে**—বীরদর্পে। **মুড়েমুড়ে**—মুণ্ডে মুণ্ডে অর্থাৎ ঘেঁষাঘেঁষি করে। **কনকরচিত**—স্বর্ণনির্মিত।

উত্তরকাণ্ডের ২৪শ সর্গে সূর্পণখার বৈধব্যবৃত্তান্ত পাওয়া যায়। কৃত্তিবাস মোটামুটি মূলেরই অনুসরণ করেছেন। মূলের বর্ণনাও এরূপ সংক্ষিপ্ত। 'রাবণের স্বর্গ জয় করিতে গমন' উত্তরকাণ্ডের ২৫শ সর্গের অনুসরণে রচিত। কৃত্তিবাস ঘটনার বিন্যাসে ঈষৎ পরিবর্তন ঘটিয়েছেন। মূলে আছে, রাবণ প্রথমে নিকুম্ভিলা যজ্ঞস্থলে ইন্দ্রজিতের সঙ্গে সাক্ষাৎ করেন। তারপর বিভীষণের কাছে কুম্ভনসীহরণ সংবাদ পান। কৃত্তিবাস এক্ষেত্রে প্রথমে মধুদৈত্যকর্তৃক কুম্ভনসীহরণবৃত্তান্ত রাবণের গোচরে এনেছেন এবং পরে নিকুম্ভিলা যজ্ঞস্থলে ইন্দ্রজিতের সঙ্গে সাক্ষাৎ বর্ণনা করেছেন। কৃত্তিবাস বাল্মীকি অঙ্কিত কঠোর তপস্যাকারী ইন্দ্রজিতের আলেখ্য যথাযথ অক্ষুণ্ণ রেখেছেন এখানে। মূলেরই ভাবকল্পনায় ঋদ্ধ হয়ে কৃত্তিবাস বলেছেন—অনাহারে যজ্ঞশালে রাত্রিদিন থাকে। দ্বাদশ বৎসর স্ত্রীর মুখ নাহি

দেখে ॥ যজ্ঞ সমাপ্তির পরেই পিতার স্বর্গবিজয়ের অভিযানে অংশীদার হয়ে ইন্দ্রজিৎ যাত্রা করেন—সেখানেও তাঁর জিতেন্দ্রিয় তপঃসিদ্ধ রূপটি চমৎকার স্ফুটিত—নারীসম্ভাষণে পুত্র নাহি গেল লাজে। যজ্ঞস্থল হৈতে বীর যুঝিবারে সাজে ॥

**মধুদৈত্যের সহিত রাবণের মিলন ॥**

**একেশ্বরী**—একাকিনী। **ভাষে**—বলে। **ভাগে**—পালায়। **আলুলিত চুল**—এলোচুল। **গড়ের**—দুর্গের। **প্রধানকুটুম্ব……মম ভ্রাতা**—কৃত্তিবাস বাঙালীর সামাজিক জীবনে ভগ্নীর বর ও ভগ্নীর ভ্রাতার পারস্পরিক মধুর সম্পর্কের উল্লেখ করেছেন। এখনও গ্রামবাংলায় 'ভগ্নীর ভ্রাতা' প্রধান কুটুম্ব হিসাবে সম্বোধিত হয়ে থাকে। **ভুঞ্জায়**—ভোগ করায়, খাওয়ায়।

মূল রামায়ণে কুম্ভনসী, মধুদৈত্য ও রাবণের বৃত্তান্ত অত্যন্ত সংক্ষিপ্ত। উত্তরকাণ্ডের ২৫শ সর্গে এই বৃত্তান্তের পরিচয় আছে। মধুর নিদ্রা যাওয়া, রাবণের নিকট আশ্বাস পেয়ে কুম্ভনসীর মধুর সমীপে গমন, কুম্ভনসীর অনুরোধে মধুর রাবণের নিকট বশ্যতা স্বীকার, মধুর আচরণে রাবণের সন্তোষ, মধুব গৃহে রাবণের আতিথ্য ইত্যাদি প্রসঙ্গ মূলে বর্ণিত থাকলেও কৃত্তিবাস তা বহুগুণে বিস্তারিত করেছেন। মূলে রাবণ-ভগিনীর নাম কুম্ভীনসী—কৃত্তিবাসে তা কুম্ভনসী।

**রাবণ কর্তৃক অমরাবতী আক্রমণ ॥**

**উভেতে**—উচ্চতায়। **ওর**—অপর পার, অবধি বা সীমা, বিদ্যাপতিতে 'হামারি দুখের নাহি ওর'। **খিল**—অর্গল। **হুড়কা**—ভেতর থেকে দরজা বন্ধ করার খিল। **চৌতারা**—চত্বর, মহল। **খেদাড়িয়া দেহ**—তাড়িয়ে দাও, বিতাড়িত কর।

উত্তরকাণ্ডের ২৭শ সর্গের বিষয়ানুসরণে এই অংশ বর্ণিত। মূলে স্বর্গপুরীর কোন বর্ণনা নেই। চিরানন্দময় স্বর্গের রূপচিত্র কৃত্তিবাসের স্বাধীন অঙ্কনশক্তির পরিচয়। দেবতাদের বিষ্ণুসমীপে গমন ও দেবতাদিগকে বিষ্ণুর আশ্বাস মূলানুগ।

**রাবণের সহিত দেবগণের যুদ্ধ ও পরাজয় ॥**

**রণে আইলেন……দেবে লাগে ডর**—গলায় মুণ্ডমালা, হাতে খর্পর আদ্যাশক্তির চামুণ্ডামূর্তি অতি ভয়ঙ্কর। এই ভয়ঙ্কর মূর্তিদর্শনে সাধারণ নরবানর, যক্ষরক্ষ তো দূরের, দেবতারা পর্যন্ত ভীত হন। **লেখাজোখা**—হিসাব। **দুই সৈন্য……গঙ্গা**—হতাহত সৈন্যের রক্তধারার সঙ্গে ভাদ্রমাসের বর্ষাপ্লাবিত গঙ্গার

সঙ্গে তুলনা যুদ্ধের ভয়াবহতা ও তীব্রতাকে ব্যঞ্জিত করে। **বিম্বক**—বুদ্বুদ। **পারণা**—উপবাসের পর প্রথম আহার গ্রহণ। **যুদ্ধছল**—যুদ্ধের ভাণ।

**জীবি**—বাঁচিবি। **পরলোকে……রক্ষা**—মৃত্যু হলে ত্রিভুবনের জীবমাত্রকেই যমপুরীতে যেতে হয়। দেবরাজপুত্র জয়ন্তের রাবণের হাতে মৃত্যু হলে নির্ঘাৎ যমপুরীতে তাকে যেতে হত এবং যমের সঙ্গে সাক্ষাৎ হত। কিন্তু যেহেতু যমপুরীতে যমরাজ জয়ন্তকে দেখেননি, সেহেতু জয়ন্ত জীবিত—যমরাজ দৃঢ় প্রত্যয়ে ঘোষণা করেন। **নিবসতি**-নির্বসতি, বাসশূন্য। **বাড়া**—অধিক। **গুঁড়া**—চূর্ণ। **বিভোল**—বিহ্বল, বিবশ। **ছড়**—দাগ, আঁচড়। **লুকি**—লুক্কায়িত। **ধানুকী**—ধনুর্ধর। **দেয়ান**—সভা, দরবার। **আচম্বিতে**—অকস্মাৎ, হঠাৎ। **সন্ধি**—সন্ধান, গোপন রহস্য। **তোর বাণে……তোর নাম হৈল ইন্দ্রজিৎ**—কৃত্তিবাস মেঘনাদ চরিত্রাঙ্কনে যথেষ্ট দরদ ও সহানুভূতি দেখিয়েছেন। চরিত্রবান, গুণবান, তপোবলে ও বাহুবলে দুর্জ্জয় ইন্দ্রজিৎ তাঁর কর্মকৃতিতে আমাদের শ্রদ্ধা ও বিস্ময়ের উদ্রেক করে। তথাকথিত বর্বর রাক্ষসচরিত্র হিসাবে কখনও প্রতিভাত হয় না। বীরত্বে, তেজস্বিতায়, যুদ্ধবিক্রমে ও ন্যায়নীতির মাহাত্ম্যে ত্রিভুবনবিজয়ী বীরের গৌরব তাঁর যথার্থই প্রাপ্য। নিজ ভুজবলে ইন্দ্রকে পরাজিত ও বন্দী করার কৃতিত্ব সম্পূর্ণভাবেই একক। দেবদৈত্যজয়ী এই অমিতশক্তিধরের শৌর্যে মুগ্ধ হয়ে পিতামহ ব্রহ্মা স্বয়ং লঙ্কায় আগমন করে তাঁকে বরদানে কৃতার্থ ও তৃপ্ত হয়েছেন। অবশ্য কৃত্তিবাস-অঙ্কিত জিতেন্দ্রিয়, মহাবলী ইন্দ্রজিৎ চরিত্র আদিকবিরই প্রতিচ্ছায়ামাত্র। ব্রহ্মা যে কারণে মেঘনাদের ইন্দ্রজিৎ নামকরণ করেন—তা মূলেরই ধ্বনি। মূলে আছে—অয়ঞ্চ পুত্রোঽতিবলস্তব রাবণ বীর্য্যবান্। জগতীন্দ্রজিদিত্যেব পরিখ্যাতো ভবিষ্যতি। এখানে ব্রহ্মা রাবণকে সম্বোধন করে কথাগুলি বলেছেন। কৃত্তিবাসে দেখা যায়, ব্রহ্মা সরাসরি ইন্দ্রজিতকে বলেছেন। **সন্বিধান**—ব্যবস্থা, আদেশ। **সহস্রলোচন**—হাজার চোখ যাঁর, ইন্দ্র।

উত্তরকাণ্ডের ২৭শ-৩০শ সর্গের অনুসরণে 'রাবণের সহিত দেবগণের যুদ্ধ ও পরাজয়' বর্ণিত হয়েছে বটে কিন্তু কৃত্তিবাস মূলের যথেচ্ছ পরিবর্তন করেছেন। বিষয়ের মিলটুকু ভিন্ন বাদবাকী কৃত্তিবাসের স্বাধীন রচনাশক্তির প্রকাশে উজ্জ্বল। ইন্দ্র কর্তৃক রাবণবন্ধন মূলে একটি শ্লোকে ইঙ্গিত করা হয়েছে মাত্র। কৃত্তিবাস সেক্ষেত্রে ইন্দ্রকর্তৃক রাবণকে বন্ধন ও লাঞ্ছনা, ইন্দ্রজিৎ কর্তৃক পিতার বন্দীদশা থেকে উদ্ধার ইত্যাদি সংযোজন করেছেন। মূলে আছে, ব্রহ্মার কাছে

অমরত্ব চেয়ে সফলমনোরথ না হলে ইন্দ্রজিৎ বললেন তবে এই বর দিন - যখন আমি যথাবিধি পূজা করে যুদ্ধে যাব তখন আমার জন্য অগ্নি থেকে অশ্বসমেত রথ উঠে আসবে, সেই রথে থাকলে আমি অবধ্য হব। যদি অগ্নিপূজার জপ হোম শেষ না করেই যুদ্ধে যাই, তবে আমি বধ্য হব। কৃত্তিবাসে আছে, মেঘনাদ অমরত্ব প্রার্থনা করলে ব্রহ্মা তা দিতে অসম্মত হন এবং নিজ থেকেই বলেন— ত্রিভুবন জিনিলে যে যজ্ঞের ফলেতে। এই যজ্ঞ ভঙ্গ তোর করিবে যে জন। সেই জন হবে তোর বধের ভাজন ॥ ইন্দ্রের যুদ্ধে পরাজয় ও বন্দীত্ব দশার কারণ মূল রামায়ণে যেরূপ নির্দেশিত, কৃত্তিবাস তা-ই যথারীতি গ্রহণ করেছেন। কৃত্তিবাস ইন্দ্রের পাপ দূরীকরণের উপায় হিসেবে রামনাম জপের যে নির্দেশ দিয়েছেন, তা মূল কৃত্তিবাসী রামায়ণের অন্তর্ভুক্ত ছিল কিনা বলা কঠিন। কোন কোন সমালোচক এসব অংশ পরবর্তীকালের যোজনা বলে অভিমত পোষণ করেন।

**হনুমানের বিবরণ ॥**

**ভানুমান**—সূর্য। **কেটা**—কোনজন। **হিঙ্গুলে**—রসসিন্দুর। **পবন ছাড়িল……অচেতন**—বায়ুর অপর নাম জীবন। বায়ুপ্রবাহ বন্ধ হওয়ায় সমস্ত জগৎ সংজ্ঞাহীন, মূর্চ্ছাতুর হয়ে পড়ল। **জীবী**—জীবকুল। **মারুতি**—মরুৎ অর্থাৎ বায়ুর পুত্র, হনুমান। **পাসর**—ভুলে যেও।

'হনুমানের বিবরণ' উত্তরকাণ্ডের ৩৫শ ও ৩৬শ সর্গের অনুসরণে রচিত। মূলে আছে, অগস্ত্যমুনির মুখে বালীবৃত্তান্ত শুনে রামচন্দ্র মহাবলশালী হনুমান সম্পর্কে জানার জন্য কৌতূহলী হন। রামের কৌতূহল দূর করার জন্য অগস্ত্য 'হনুমানবৃত্তান্ত' বলা শুরু করেন। কিন্তু কৃত্তিবাসে মূলের ক্রম রক্ষিত হয়নি। হনুমানবৃত্তান্ত একটানা বলে যাবার পর খাপছাড়াভাবে রাবণবৃত্তান্ত বলা হয়েছে। মূলের হনুমানবৃত্তান্ত বেশ বিস্তৃত। কৃত্তিবাসে সে তুলনায় ঈষৎ সংক্ষিপ্ত। হনুমানের পরাক্রম সম্পর্কে মূলে রামচন্দ্র যে সুদীর্ঘ প্রশস্তি উচ্চারণ করেছেন, কৃত্তিবাসে তা নেই। হনুমানের জন্মবৃত্তান্ত সুন্দরাকাণ্ডেও আছে। জাম্বুবান হনুমানের জন্মরহস্য প্রকাশ করেছেন সেখানে। অগস্ত্যমুনি জাম্বুবানেরই কথার পুনরাবৃত্তি করেছেন বলা চলে। মূলে আছে, হনুমানবৃত্তান্ত বলার পর অগস্ত্যমুনি আদি রামচন্দ্রের বিদায় গ্রহণ করে স্ব স্ব স্থানে প্রস্থান করেন। কৃত্তিবাসও হনুমানবৃত্তান্ত শেষে অগস্ত্যমুনির বিদায় ঘটিয়েছেন—দুই বর্ষ ধরি পূর্ব বৃত্তান্ত কহিয়া। স্বদেশে গেলেন মুনি বিদায় লইয়া ॥ মূল রামায়ণে

উত্তরকাণ্ডে রাবণের বৃত্তান্ত ও রামচন্দ্র-সীতা কাহিনী প্রায় সমান স্থান অধিকার করেছে। কৃত্তিবাসও তাঁর উত্তরকাণ্ডে রাবণবৃত্তান্ত এবং রামচন্দ্র-সীতা কাহিনীকে সমান স্থান দিয়েছেন। মোটামুটিভাবে মূলের উত্তরকাণ্ডের বিষয়বস্তুকে কৃত্তিবাস প্রায় বিশ্বস্তভাবে অনুসরণ করেছেন দেখা যায়। চরিত্রচিত্রণ ও বর্ণনাতে **অবশ্য** কিছুটা স্বাধীনতা লক্ষণীয়।

**রামসীতার জন্য বিশ্বকর্মার প্রমোদভবন নির্মাণ ও তাহাতে রামসীতার বাস ॥**

**রাজ্যের ঈশ্বর**—রাজ্যের প্রভু, রাজ্যের শাসক। **পীড়ি**—বেদিকা, বসার আসন। **চন্দ্রোদয় হয়……আকাশ উপরে**—আকাশে চন্দ্রোদয়ে যেমন সারা আকাশ আলোয় ঝলমল করে, তেমনই মনোহর উদ্যানের অপরূপ শোভায় পুরীও ঝলমল করে। বিশ্বকর্মা নির্মিত উদ্যানের রূপৈশ্বর্য কৃত্তিবাস সুন্দর ফুটিয়েছেন। **নিদাঘকালেতে চৈত্র……ঋতুরাজ দেখি**—অশোকবনে ঋতুচক্রের আবর্তনে প্রকৃতির যে বিচিত্র রূপমাধুরী কৃত্তিবাস বর্ণনা করেছেন, তা বাংলাদেশেরই প্রকৃতির চিত্র। গ্রীষ্মের দারুণ দাবদাহ, বর্ষার প্রমত্ত বারিধারা, শরতের নির্মল আকাশ, শীতের নারিকেল ইত্যাদি ফলসম্ভার বাংলাদেশের প্রকৃতিচিত্র স্মরণ করায়। ঋতুতে ঋতুতে বিরহবেদনায় মানুষের মনের রঙ যে বদলায় তার পরিচয় মূল রামায়ণে সীতাবিরহবেদনায় প্রকাশ পেয়েছে। প্রকৃতির সঙ্গে মানবজীবনের, মানবচরিত্রের ও মানবহৃদয়ের যে সুগভীর যোগ বর্তমান, আদিকবির রচনায় তা পরিস্ফুট। রামসীতার বনবিহারে প্রকৃতির পটপরিবর্তনের সঙ্গে সঙ্গে মানুষের মনের রঙ বদলানোর একটি ক্ষীণ ছবি কৃত্তিবাস তুলে ধরেছেন।

মূল রামায়ণে অগস্ত্য-আদি মুনিগণকর্তৃক রাবণবৃত্তান্তবর্ণনা ও মুনিগণের বিদায় গ্রহণের পর পাঁচটি সর্গে ( ৩৭শ ৪১শ সর্গ ) রামচন্দ্রের রাজ্যশাসনাদিবৃত্তান্ত বর্ণিত। কৃত্তিবাস এ অংশ সম্পূর্ণ বাদ দিয়েছেন। ৪২শ সর্গের অনুসরণে অশোকবনে রামসীতার বিহার বর্ণনা করেছেন। মূলের বর্ণনা সংক্ষিপ্ত, কৃত্তিবাসে অপেক্ষাকৃত বিস্তারিত।

**ভদ্র নামক মন্ত্রীর নিকট শ্রীরামের সীতা সম্বন্ধে জনাপবাদ শ্রবণ ॥**

**বৃহন্দ**—মহল। **দেয়ানে**—দরবারে। **পাত্র সে……কয়**—মূল রামায়ণে ভদ্র চরিত্র এধরণের অঙ্কিত নয়। রামচন্দ্রের স্নেহবাক্য ও আশ্বাস পেয়ে ভদ্র সীতাপবাদবৃত্তান্ত গোচর করেন। **কালি**—কলঙ্ক।

মূল রামায়ণের ৪৩শ সর্গের অনুসরণে কৃত্তিবাস এ ঘটনা বর্ণনা করেছেন। মূলেও রামচন্দ্র-ভদ্র সংলাপ খুবই সংক্ষিপ্ত।

**সীতার বনবাস** ॥

**মেলানি**—বিদায়। **পানি**—অশ্রু। **নির্বন্ধ**—নির্ধারণ। **সীতারে চাহিয়া বলে……রাম লিখিত রাবণ**—সীতাবর্জনের ঘটনায় কৃত্তিবাস রাবণের চিত্রাঙ্কনের যে অজুহাত দেখিয়েছেন, তা বোধ করি, কৃত্তিবাসের স্বকপোলকল্পিত। মূলরামায়ণে বা অন্যত্র এর উৎস মেলে না। নাট্যকার গিরিশচন্দ্র ঘোষও তাঁর 'সীতা' নাটকে অনুরূপ ইঙ্গিত কৃত্তিবাসের প্রেরণাতেই দিয়েছেন, ধারণা। **নেতের অঞ্চল**—পট্টবস্ত্রের অঞ্চল। **আইস দেবর আজি……বিরস বদন**—বাঙালীর পারিবারিক জীবনের একটি মনোরম ছবি এখানে ফুটে উঠেছে। সীতাকে নির্বাসনবার্তা জানাবার জন্য লক্ষ্মণ উপস্থিত হলে সীতা সরলমনে দেবরের সঙ্গে ভ্রাতৃজায়াসুলভ পরিহাস করেছেন। এ একেবারে বিশুদ্ধ বাংলাদেশের গ্রামবাংলার দেবর-বৌদির জীবন্ত ছবি। **স্বরূপ**—যথার্থ, খাঁটি।

**দুর্বল হইল লোক……ফল**—সীতার বনবাসের সংবাদে প্রকৃতির বিষণ্ণতার যে চিত্র কৃত্তিবাস এঁকেছেন, তা মূল রামায়ণে সহানুভূতিশীল প্রকৃতিচিত্রের অনুসরণে রচিত। রামায়ণে সীতাপহরণকালে প্রকৃতির মৌন বেদনার একটি অপরূপ আলেখ্য বাল্মীকি রচনা করেছেন (অরণ্যকাণ্ড)। প্রকৃতিকে জড়বস্তু রূপে না দেখে তাকে প্রাণময় করে দেখার মধ্যেই এই সহানুভূতিশীল প্রকৃতিচিত্র রচনার মৌল প্রেরণা নিহিত। ভারতীয় সাহিত্যে রামায়ণেই বোধ হয়, প্রকৃতিতে মানবসুলভ অনুভূতি আরোপের প্রথম দৃষ্টান্ত পাওয়া যায়।

কাহিনী অংশে কৃত্তিবাস বাল্মীকি-রামায়ণের অনুসারী হলেও লক্ষণীয় যে, বহুক্ষেত্রেই কাহিনী পরিবর্তিত, সম্প্রসারিত করেছেন। কোথাও অংশবিশেষ পরিত্যাগ করে নতুন কাহিনী সংযুক্ত করেছেন। 'সীতার বনবাস' অধ্যায়ে এর সবিশেষ দৃষ্টান্ত মেলে। উত্তরকাণ্ডের ৪৬শ-৪৯শ সর্গের ক্ষীণ অনুসরণ ভিন্ন প্রচুর স্বাধীনতা এখানে নিয়েছেন। মূলে আছে, ভদ্রমুখে সীতাপবাদ শুনে রামচন্দ্র ব্যথিত হৃদয়ে ভ্রাতৃবর্গকে ডেকে সীতাত্যাগের সঙ্কল্প জানান এবং বিনাপ্রতিবাদে তাঁদের তা মেনে নিতে আদেশ করেন। রামচন্দ্রের সঙ্কল্পে অটল যে চরিত্র আদিকবি এখানে এঁকেছেন তা অপূর্ব। কৃত্তিবাসে দেখা যায়, শুধু ভদ্রমুখে সীতাপবাদ শুনেই ত্যাগের কোন সিদ্ধান্ত রামচন্দ্র গ্রহণ করেননি। সরোবরে স্নানের

ঘাটে রজকজামাই ও শ্বশুরের কথোপকথন এবং স্বহস্তে অঙ্কিত রাবণের চিত্রোপরি সীতার শয়ান মূর্তি দেখে সীতাত্যাগের বিষয়ে রামচন্দ্র দৃঢ়চিত্ত হন। কৃত্তিবাসের রামচন্দ্র মূলের তুলনায় দুর্বল চরিত্র-রূপে প্রতিভাত হয়। এখানে যে রজকবৃত্তান্ত রয়েছে, তা মূল রামায়ণে নেই। খুবসম্ভব পদ্মপুরাণ (পাতালখণ্ড, ৩য় অধ্যায়) এর উৎস। এই পুরাণে আছে যে, রজকের মুখে সীতাপবাদ শুনে রামচন্দ্র সীতা-বিসর্জন দেন। মূল রামায়ণে রামচন্দ্রের আদেশ ভ্রাতৃবর্গ নির্বিরোধে মেনে নিয়েছেন, দেখা যায়। কৃত্তিবাসে লক্ষণীয়, ভ্রাতারা বিশেষ করে লক্ষ্মণ রামচন্দ্রের আদেশ নির্বিচারে মেনে নেননি। ন্যায়-অন্যায়ের প্রশ্ন তুলে রামের সঙ্গে ঈষৎ যুক্তি তর্ক করেছেন। খুবসম্ভব এক্ষেত্রেও পদ্মপুরাণ (পাতালখণ্ড, ৩১শ অধ্যায়) এর উৎস। কৃত্তিবাসের লক্ষ্মণ এ ক্ষেত্রে অনেকটা রক্তমাংসের জীবন্ত চরিত্র হয়ে উঠেছে। বাল্মীকির লক্ষ্মণ সে তুলনায় একেবারে আদর্শায়িত চরিত্র। মূলে সীতাসহ লক্ষ্মণের গঙ্গাপার, সীতাকে বিসর্জনসংবাদ জ্ঞাপন, সীতার তা শ্রবণে মূর্চ্ছা, মূর্চ্ছাভঙ্গে রামচন্দ্রের জন্য সংবাদদান ইত্যাদি ঘটনা অনেকটা বিস্তারে বর্ণিত, কৃত্তিবাসে বহুলাংশে সংক্ষিপ্ত। এই অংশে সীতা চরিত্রের এক অপরূপ জ্যোতির্ময় আলেখ্য মূলে ফুটে উঠেছে। দুঃখবেদনার পরম মুহূর্তেও সীতার চরিত্রে নীচতা বা অপরকে দোষদেবার কোন প্রচেষ্টা নেই। পক্ষান্তরে তিনি রামের জন্য ব্যাকুল। রামের জন্য তদ্গত প্রাণ। তাঁকে পরিত্যাগ করার জন্য রামচন্দ্রের যাতে কোন নিন্দাবাদ না হয়, সেদিকে সদাসর্তক। পরিত্যক্ত হয়েও প্রাণ দিয়ে পতির প্রিয় কার্য সাধনের জন্য দৃঢ়চিত্তা (প্রাণৈরপি প্রিয়ং তস্মাদ্ ভর্তুঃ কার্য্যংবিশেষতঃ)। এই অংশে কৃত্তিবাসে সীতাচরিত্র ঈষৎ কোপস্ফুরিতা, রামচন্দ্রের আদেশ প্রসন্নচিত্তে গ্রহণে অপারগা। মূলের পতিগতপ্রাণা সীতাচরিত্রের অবিস্মরণীয় মহিমা অবশ্য কৃত্তিবাস ক্ষুণ্ণ করেননি।

**শ্রীরামচন্দ্রের স্বর্ণসীতা নির্মাণ ॥**

**নড়ে**—প্রস্থান করে। **বহুয়ারী**—বৌ, বধূ। **মেদিনীনন্দিনী**—পৃথিবীর কন্যা। সীতা ভূতল থেকে সমুত্থিত হন, তাই তাঁকে 'মেদিনীনন্দিনী' বলা হয়েছে।

**রঘুবংশে……অনরণ্যে**—রঘুবংশীয় অনরণ্য নামক রাজার রাজত্বকাল থেকেই সুরথি সারথ্য কর্মে নিযুক্ত। **যেমন সীতার……করে**—বিশ্বকর্মা নির্মিত সীতার স্বর্ণপ্রতিমা একেবারে নিখুঁত, অনবদ্য গড়ন। যথার্থই সীতা বলে ধারণা হয়, কিন্তু একটিই তার ত্রুটি—এই মূর্ত্তি, নিস্পন্দ, নির্বাক।

উত্তরকাণ্ডের ৪৯শ-৫২শ সর্গের ক্ষীণ অনুসরণ এই অংশে দেখা যাবে। বাল্মীকি কর্তৃক সীতাকে আশ্রয়দান, সুমন্ত কর্তৃক সীতাবিসর্জনের গূঢ়রহস্য উন্মোচন মূলানুযায়ী বলা চলে। কিন্তু শ্রীরামচন্দ্রের সুবর্ণসীতা নির্মাণের যে ব্যাখ্যা কৃত্তিবাস দিয়েছেন, মূলে তা নেই। মূলে আছে, অশ্বমেধ যজ্ঞানুষ্ঠান ও পত্নীসহ যজ্ঞকর্ম পালন বিধি থাকায় ও রামচন্দ্র দ্বিতীয়বার দার পরিগ্রহ না করায় সীতার সুবর্ণ প্রতিকৃতি নির্মাণ করেন। সীতাপরিত্যাগ করে লক্ষ্মণ রামচন্দ্রের সঙ্গে মিলিত হলে বাল্মীকি রামচন্দ্রের হৃদয়-ব্যথাকে প্রকাশ করেছেন বটে, তবে তাতে সুতীব্র আর্তি-হাহাকার প্রকাশ পায়নি। কিন্তু রোদনপ্রবণ বাঙালী জাতির স্বভাবকে কবি কৃত্তিবাস তাঁর রামচন্দ্রে সঞ্চারিত করেছেন, দেখা যায়। সীতাবিরহে রামচন্দ্রকে বারংবার চোখের জল ফেলতে দেখা যায়। লক্ষ্মণ সীতাকে পরিত্যাগ করে রামচন্দ্রের সামনে উপস্থিত হলে কৃত্তিবাসের বর্ণনা—লক্ষ্মণ বলেন

তুমি করিলে বর্জন। আপনি বর্জিয়া কেন করহ রোদন ॥

**কালিঞ্জর রাজার বিবরণ ॥**

**পালে**—যূথে। **তত্ত্ব**—সন্ধান। **হুড়াহুড়ি**—ঠেলাঠেলি। **কাঁকলাস**—গিরগিটি। **ভূপে**—রাজাকে। **কমণ্ডলু**—জলপাত্র। **পরনিন্দা......বিষম নরক**—সন্ন্যাসী সমস্ত জাগতিক বিষয়-বাসনা থেকে মুক্ত হন। তাঁর অন্তরে কোন ঈর্ষা, ক্রোধ, বিদ্বেষ স্থান পেতে পারে না। এতদ্‌সত্ত্বেও যদি সন্ন্যাসীর অন্তরে ক্রোধ ইত্যাদি রিপুর সঞ্চার ঘটে, তবে তাঁর তপোভ্রষ্টতা অবিসংবাদিত। **মাতঙ্গ পৃষ্ঠে**—হস্তিপৃষ্ঠে। **কৌপীন**—পরিধানের ক্ষুদ্র বস্ত্রবিশেষ।

মূল রামায়ণে উত্তরকাণ্ডের ৪৫শ সর্গে রাজা নৃগের যে বৃত্তান্ত আছে, তারই অনুসরণে কৃত্তিবাস রাজা মৃগেশ্বরের কাহিনী এবং প্রক্ষিপ্ত সর্গে যে কুকুর ও কালিঞ্জরের ব্রাহ্মণ মঠাধিপতি বৃত্তান্ত রয়েছে তারই অনুসরণে 'কালিঞ্জর রাজার বিবরণ' কাহিনী বর্ণনা করেছেন। রাজা মৃগেশ্বরের কাহিনী আনুপূর্বিক রাজা নৃগের কাহিনীরই ভাষান্তর বলা চলে। কেবল 'নৃগ' স্থলে 'মৃগ' এই নামকরণ করা হয়েছে। 'কালিঞ্জর রাজার বিবরণে' কাহিনীর ঈষৎ পরিবর্তন লক্ষণীয়। কৃত্তিবাস কুকুরের বৃত্তান্তটি মোটামুটি মূলেরই মত রেখেছেন। কিন্তু 'কালিঞ্জর রাজার বিবরণ' মূলে কালঞ্জরের এক মঠের কুলপতির বিবরণ। 'মঠাধিপতি' কৃত্তিবাসে 'রাজা' রূপে পরিবর্তিত। মূলের ঘটনা নিম্নরূপ—

কুকুর রামচন্দ্রের কাছে বিচারপ্রার্থী হয়ে জানাল, সর্বার্থসিদ্ধ নামে এক ভিক্ষু

ব্রাহ্মণ তাকে প্রহার করেছে। রামচন্দ্র কুকুরকে অযথা প্রহার করার জন্য সেই ভিক্ষুকে দণ্ডদানে উদ্যোগী হলে কুকুর বলল, ভিক্ষু ব্রাহ্মণকে কালঞ্জরের কুলপতির পদ দিন। রামচন্দ্র কুকুরের ইচ্ছা পূর্ণ করলে সভাসদদের কৌতূহলে কুকুর বলল—আমি পূর্বে কালঞ্জরের কুলপতি ছিলাম। সযত্নে দেবতা ও ব্রাহ্মণের সেবা ইত্যাদি করা সত্ত্বেও কৌলপত্যের ফলে এই ঘোর নীচ দশা পেয়েছি। এই ভিক্ষুও একদিন কৌলপত্যের এই নীচ দশা পাবে—তাই কুলপতি করার জন্য অনুরোধ জানিয়েছি।

**শত্রুঘ্ন কর্তৃক লবণ দৈত্য বধ ॥**

**সম্ভাসনে**—সকলের সঙ্গে। **পতন**—নিহত। **যুঝার**—যুদ্ধবিদ্যাবিশারদ। **এড়িলেক**—নিক্ষেপ করল। **লব মেখে……কুশ রাখে**—সীতার যমজ পুত্র হবার কথা শুনে বাল্মীকি নবজাতকদ্বয়কে 'লব' অর্থাৎ গরুর পুচ্ছের লোম ও 'কুশ' অর্থাৎ কুশঘাস দিয়ে মার্জনা করতে বলেন। 'লব' ও 'কুশ' দ্বারা মার্জিত হওয়ায় যথাক্রমে নবজাতকদ্বয়ের নাম রাখা হয় লব ও কুশ। মূলে আছে, বাল্মীকি কুশগুচ্ছ দিয়ে ভূতরক্ষোবিনাশিনী 'রাখি' রচনা করে বৃদ্ধাদের বললেন—যে অগ্রজ তার গাত্র এই মন্ত্রপূত কুশগুচ্ছের অগ্রভাগ দিয়ে মার্জনা কর, তার নাম 'কুশ' হবে। যে পরে জাত তার গাত্র লব বা কুশগুচ্ছের অধোভাগ দিয়ে মার্জনা কর, তার নাম 'লব' হবে। **জাঠা**—যষ্টি, লাঠিগাছা। **বাহুড়িয়া**—ফিরে এসে। **সান্ধায় মেদিনী**—পৃথিবীর ভেতরে প্রবেশ করে। **নাচনি**—নৃত্য। **পত্তন**—প্রতিষ্ঠা। **অতিথি আসরে**—অতিথিকে যেরূপ যত্ন করা হয়, সেরূপ সমাদরে।

**সুগন্ধি কোমল অন্ন……সকল কটক**—ভোজনবিলাসী বাঙ্গালী স্বভাবের পরিচয় কবি কৃত্তিবাসের মধ্যে আত্মপ্রকাশ করেছে। কবি কৃত্তিবাস দেবদানব রাক্ষস, বানর যাদের কথাই বলুন না কেন, ভোজনের কথাটা কোথাও ভুলেননি। যে সব ভোজ্যদ্রব্যের উল্লেখ করেছেন তা বস্তুতঃ বাংলাদেশের রসনালোভন খাদ্যসামগ্রী।

বাল্মীকি রামায়ণের উত্তরাকাণ্ডের ৬০শ-৭২শ সর্গ মোট তেরটি সর্গের বিষয়ানুসরণে 'শত্রুঘ্নকর্তৃক লবণদৈত্য বধ' অধ্যায়টি রচিত। মূল বর্ণনার অল্পস্বল্প ব্যতিক্রম ভিন্ন কৃত্তিবাস যথাযথ অনুসরণ করেছেন। মূল রামায়ণে বাল্মীকি কর্তৃক সুদাসপুত্র কল্মাষপাদের যে বৃত্তান্ত কথিত হয়েছে (৬৫শ সর্গ) কৃত্তিবাস তা বর্জন করেছেন। মান্ধাতাবৃত্তান্ত কৃত্তিবাস রামচন্দ্রের সভাতে ভার্গবমুনির মুখে শুনিয়েছেন। মূলে কিন্তু শত্রুঘ্ন পথিমধ্যে চ্যবনমুনির নিকট এই বৃত্তান্ত জ্ঞাত

হন। মূলে আছে, বাল্মীকির আশ্রমে বিশ্রামকালে শত্রুঘ্ন সীতার যমজপুত্র হবার সংবাদ জানতে পারেন। কিন্তু কৃত্তিবাসে বলা হয়েছে—শত্রুঘ্নের নিকট সীতার পুত্র হবার সংবাদ গোপন রাখা হয়।

## শ্রীরামকর্তৃক শূদ্র তপস্বীর শিরশ্ছেদে অকালমৃত বিপ্রপুত্রের জীবনলাভ ॥

**পুষি**—পালন ক'রে। **মড়ক**—মহামারী। **অশ্রুনীরে**—চোখের জলে। **রাজদ্বার**—রাজসভা। **অকালে অনধিকারে······মরে**—শাস্ত্রবিধান-অনুসারে ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র—এই চারিবর্ণের শাস্ত্রানুশীলন, তপঃসাধন ইত্যাদি নির্দিষ্ট করা রয়েছে। এতে সত্য, ত্রেতা ও দ্বাপর যুগে শূদ্র জাতির তপঃসাধন অনাচরণীয়। ত্রেতায় রামচন্দ্রের রাজত্বকালে শূদ্র তপঃসাধন করার জন্যই ব্রাহ্মণ-সন্তানের অকালমৃত্যু ঘটেছে। শূদ্রের অধিকার বিধি লঙ্ঘন করার জন্যই রামচন্দ্রের রাজত্বে এই কলঙ্ক। **তুণ্ড**—ঠোঁট।

মূল রামায়ণে উত্তরকাণ্ডে লবণদৈত্যবধ-বৃত্তান্তের পরে শূদ্র শম্বুক-বৃত্তান্ত মেলে। কৃত্তিবাসও 'লবণদৈত্যবধ' ঘটনার পরে শূদ্র শম্বুক ঘটনা আনুপূর্বিক বর্ণনা করেছেন। উত্তরকাণ্ডে ৭৩শ-৭৮শ সর্গে শূদ্র শম্বুকবৃত্তান্ত আছে। কৃত্তিবাস দু-একটি ক্ষেত্রে স্বল্প পরিবর্তন ছাড়া মোটামুটি মূলের অনুসরণ করেছেন। যেমন, ব্রাহ্মণের পুত্রের অকাল মৃত্যুকালে যে বয়স মূলে বলা হয়েছে, কৃত্তিবাসে তা বর্ক্ষিত হযনি। মূলে ব্রাহ্মণের পুত্রের মৃত্যুকালে বয়স ১৩ বৎসর ১০মাস ২০ দিন ছিল বলে ধারণা। মূলে আছে, 'পঞ্চবর্ষসহস্রকম্'—'বর্ষ' শব্দের অর্থ 'দিন' ধরাই বাঞ্ছনীয় তা নাহলে 'অপ্রাপ্তযৌবনম্' কথার সঙ্গে সঙ্গতি থাকে না। মূলের শ্লোকটি এই—অপ্রাপ্তযৌবনম্ বালং পঞ্চবর্ষসহস্রকম্। অকালে কালমাপন্নং মম দুঃখায় পুত্রক ॥—৭৩।৫ কৃত্তিবাসে ব্রাহ্মণের সন্তানের মৃত্যুকালীন বয়স পাঁচ বৎসর ছিল বলা হয়েছে। কৃত্তিবাসের বর্ণনা এবংরূপ—বৃথা গর্ভে ধরি পুত্র পঞ্চবর্ষ পুষি। অকালে মরিল পুত্র রামরাজ্যে বসি ॥ মূলে আছে, রামচন্দ্রের হাতে মৃত্যু হলেও শম্বুকের স্বর্গলাভ ঘটল না—'স্বর্গভাঙ্ নহি শূদ্রোঽয়ং ত্বৎকৃতে রঘুনন্দন'। কৃত্তিবাস কিন্তু বিপরীত বলেছেন। সর্বজীবের মুক্তিদাতা ভক্ত-বৎসল রামচরিত্রের সঙ্গে সঙ্গতি বজায় রেখে কবি কৃত্তিবাস শম্বুকের স্বর্গ-প্রাপ্তির কথা বলেছেন—হইল রামের হাতে তপস্বী বিনাশ। স্বর্ণ বিমানেতে চড়ি গেল স্বর্গবাস ॥ শূদ্র শম্বুককে হত্যা বর্তমানকালের রীতিনীতির বিচারে হয়তো নিন্দনীয়

তবে অতীতকালের অতি প্রাচীন সমাজের এসব ঘটনার বা কবিকল্পনার নিরপেক্ষ বিচার করতে পারি এমন দেশকালজ্ঞ আমরা নই।

**গৃধিনী ও পেচকের কলহ ॥**

**কোন্দল**—কলহ। **একত্তর**—একত্রে, একসঙ্গে। **চড়া**—চড়ুই। **মৎস্যরঙ্ক**—মাছরাঙা। **কঙ্ক**—কাঁকপাখী। **সারস সারসী……কাষ্ঠঠোকরিয়া**—এই অংশে যে পক্ষীবিবরণ আছে, তা বিশেষভাবে বাংলা দেশেরই চিত্র। কৃত্তিবাসী রামায়ণের বহু ক্ষেত্রেই পশ্চিমবঙ্গের ভৌগোলিক দৃশ্য ও দৈনন্দিন জীবনের বিশেষ পরিচয় আছে। **প্রলয় হইল যবে সৃষ্টির সংহারে ····নানা জাতি**—কৃত্তিবাস সৃষ্টিতত্ত্বের যে বর্ণনা দিয়েছেন, প্রাচীন বাংলা সাহিত্যে মঙ্গল-কাব্যাদিতে তা পরিদৃষ্ট হয়। সৃষ্টির আদিতে সব জলময় ছিল—এ পৃথিবীর সর্বপ্রাচীন গ্রন্থ ঋগ্বেদেও লক্ষিত হয়। ঋগ্বেদের ১০ম মণ্ডলে নাসদীয় সূক্তে বলা হয়েছে—সৃষ্টির পূর্বে কিছুই ছিল না—না সৎ, না অসৎ; দিন ও ছিল না, রাত্রিও ছিল না। সমস্তই চিহ্নবর্জিত, তমোভূত, জলমগ্ন ছিল। এই 'অসৎ' অর্থাৎ কিছু না থাকা থেকে হিরণ্যগর্ভ জন্মালেন। তাঁর থেকেই সৃষ্টির বিকাশ। **পক্ষিযোনি**—পাখী। **বিমানেতে**—আকাশগামী যানেতে।

'গৃধিনী ও পেচকের কলহ' মূল রামায়ণে উত্তরকাণ্ডে যে কটি প্রক্ষিপ্ত সর্গ মেলে, তার একটিতে বর্ণিত রয়েছে। মোটামুটিভাবে এই উপাখ্যানটিকে মূলের 'গৃধ্র ও উলুক (পেচক) সংবাদ'—এর অনুসারী বলা যেতে পারে। মূল রামায়ণে সৃষ্টিতত্ত্বের নিম্নরূপ বিবরণ আছে—"রাম বললেন, পুরাণে আছে পূর্বে সমস্ত জগৎ জলময় ছিল, ভূতাত্মা বিষ্ণু লক্ষ্মীর সহিত ব্রহ্মাণ্ডকে জঠরে ধারণ করে সমুদ্রে সুপ্ত ছিলেন। ব্রহ্মা তাঁর নাভি থেকে উদ্ভূত হয়ে পৃথিবী বায়ু পর্বত, বৃক্ষ এবং সমস্ত জীব সৃষ্টি করলেন। তারপর বিষ্ণুর কর্ণমল থেকে মধু ও কৈটভ নামে দুই দানব উৎপন্ন হয়ে ব্রহ্মাকে আক্রমণ করলে ব্রহ্মা বিকট শব্দ করলেন। বিষ্ণু তাঁর চক্র দিয়ে দুই দানবকে বধ করলেন। তাদের মেদে পৃথিবী প্লাবিত হল। তারপর বিষ্ণু মেদিনীকে শোধিত করে বৃক্ষে পূর্ণ করে দিলেন।" কৃত্তিবাস সৃষ্টিতত্ত্বের যে বিবরণ দিয়েছেন, কিয়দংশে মূলানুগ মাত্র। মূলে আছে, গৃধ্র ও উলুক রামচন্দ্রের রাজসভায় গিয়ে বিচার প্রার্থনা করে। কৃত্তিবাসে আছে, পথিমধ্যে রামচন্দ্রকে দেখে গৃধিনী ও পেচক তাদের কলহে রামচন্দ্রকে মধ্যস্থতা করতে বলে।

**মৃতাহারী দৈত্যরাজ্যের কথা ॥**

**অমরভুবন**—স্বর্গলোক। **অঘোর**—গহন, গভীর। **পাখালিল**—প্রক্ষালন করল।

মূল রামায়ণে উত্তরকাণ্ডে আছে, শূদ্র শম্বুক বধের পর রামচন্দ্র অগস্ত্যমুনির আশ্রমে যান এবং সেখানে শবাহারী এক নরপতির বিবরণ শোনেন। কৃত্তিবাস মূলেরই অনুসরণে রামচন্দ্রের শম্বুকবধের পর অগস্ত্যাশ্রমে গমন বর্ণনা করেছেন, তবে পথিমধ্যে এক গৃধিনী ও পেচকের কলহে রামচন্দ্রের বিচারকের দায়িত্ব পালনের উল্লেখ করেছেন। মূলে এ বৃত্তান্ত থাকলেও ঠিক এই দুই ঘটনার মাঝখানে কোন উল্লেখ নেই। উত্তরকাণ্ডের ৭৬শ-৭৯শ সর্গের বিষয়ানুসরণে 'মৃতাহারী দৈত্যরাজের কথা' বর্ণিত। মূলে শবাহারী রাজার নাম 'শ্বেত' এবং তিনি বিদর্ভদেশের অধিপতি ছিলেন, এরূপ উল্লেখ আছে। এই ঈষৎ পরিবর্তন ভিন্ন বাকী ঘটনা মূলানুগ, তবে বর্ণনা মূলের তুলনায় বিস্তৃত।

**শ্রীরামের অশ্বমেধ যজ্ঞ করিবার সঙ্কল্প ॥**

**কমললোচন**—বিষ্ণু, এখানে রামচন্দ্র। **আখণ্ডল**—ইন্দ্র। **প্রকারে**—কৌশলে। **দোসর**—সঙ্গী।

মূল বামায়ণের উত্তরকাণ্ডের ৮৩শ-৮৬শ সর্গেব অনুসরণে কৃত্তিবাস রামচন্দ্রের অশ্বমেধ যজ্ঞানুষ্ঠানের সঙ্কল্পের কথা বর্ণনা করেছেন। আরম্ভ মূলানুগ। মূলে আছে, রামচন্দ্র প্রথমে রাজসূয় যজ্ঞ করবার ইচ্ছা প্রকাশ করেন। কিন্তু ভরত তাতে 'পৃথিবীর রাজন্যবর্গের বিনাশ হতে পারে' এই কথা বলে রামচন্দ্রকে তা করতে নিষেধ করেন। ভরত রামচন্দ্রকে বলছেন—স ত্বমেবংবিধং যজ্ঞমাহর্তাসি কথং নৃপ। পৃথিব্যা রাজবংশানাং বিনাশো যত্র দৃশ্যতে ॥—৮৩।১৩ কৃত্তিবাসেও অনুরূপভাবে আছে—এত শুনি তিন ভাই করে হাহাকার। রাজসূয় যজ্ঞে হয় সবংশে সংহার ॥ ভরতের নিষেধবাক্যে রামচন্দ্র রাজসূয় যজ্ঞানুষ্ঠান থেকে বিরত হলেন। কৃত্তিবাস এই পর্যন্ত মূলানুসরণ ক'রে পরে রাজসূয় যজ্ঞানুষ্ঠানের ফলে কোথায় কে বিপন্ন হয়েছিল তার একটি দীর্ঘ ফিরিস্তি দিয়েছেন, যা মূলে নেই। এ অংশ সম্পূর্ণভাবে কৃত্তিবাসের কল্পনাপ্রসূত। এর পরে মূলে আছে, বৃত্রাসুর বধ করে ব্রহ্মহত্যার যে পাপ ইন্দ্রে বর্তেছিল, তা অশ্বমেধ যজ্ঞের ফলে দূর হয়েছিল, এ তথ্য লক্ষ্মণ রামচন্দ্রকে জানালে রামচন্দ্র অশ্বমেধ যজ্ঞানুষ্ঠানে আগ্রহী হন। কৃত্তিবাসও মূলের অনুসরণে ইন্দ্রের বৃত্রবধ, ব্রহ্মহত্যাপাপ, অশ্বমেধযজ্ঞানুষ্ঠানে ব্রহ্মহত্যাপাপক্ষালন

এবং রামচন্দ্রের অশ্বমেধ :নর সঙ্কল্পের কথা লিখেছেন। এই অংশে কৃত্তিবাস মূলের প্রতি বিশ্বস্ত।

**শ্রীরামের অশ্বমেধ যজ্ঞ আরম্ভ ॥**

**বিশায়ের**—বিশ্বকর্মার। **যজ্ঞকুণ্ড**—যজ্ঞাগ্নিস্থাপনার্থ কুণ্ড। **মেখলা**—হোমকুণ্ডের উপরিস্থিত মাটির বেষ্টনী। **আওয়ারী**—বাড়ী। **গাঁথনি**—গ্রন্থনা। **তণ্ডুল**—চাল। **শ্রীফলের কাঠ**—বেলকাঠ।

মূলরামায়ণের উত্তরকাণ্ডের ৯১শ সর্গের অনুসরণে 'শ্রীরামের অশ্বমেধ যজ্ঞের আরম্ভ' বর্ণিত হয়েছে। কিন্তু মূলের তুলনায় কৃত্তিবাসের বর্ণনা বহুল বিস্তৃত। কৃত্তিবাস যজ্ঞশালার যে সুন্দর বর্ণনা দিয়েছেন কিংবা অতিথি-অভ্যাগতের যে সুদীর্ঘ তালিকা দিয়েছেন তা মূলে নেই। মূল রামায়ণে রামচন্দ্রকৃত অশ্বমেধ যজ্ঞের মহিমার বর্ণনা আছে। মূলে আছে—রামচন্দ্রের অশ্বমেধ যজ্ঞে 'দান কর, ভোজন কর, পান কর, লেহন কর' ছাড়া অন্য শব্দ হচ্ছে না। রাক্ষস ও বানরেরা শত সহস্র লোককে উত্তম ভক্ষ্য ও ভোজ্য দান করছেন···স্বর্ণ, রৌপ্য, রত্ন ও বস্ত্রাদি নিরন্তর প্রদত্ত হলেও তাদের শেষ দেখা গেল না'। কৃত্তিবাসে এই যজ্ঞ-মহিমাটুকু নেই।

**শত্রুঘ্নের দিগ্বিজয়, লবকুশের যজ্ঞাশ্ববন্ধন, লবকুশের সহিত যুদ্ধে শত্রুঘ্নের পতন, লবকুশের সহিত যুদ্ধে ভরত ও লক্ষ্মণের পতন, লবকুশের সহিত শ্রীরামের যুদ্ধায়োজন, লবকুশের সহিত শ্রীরামের যুদ্ধ, শ্রীরামের বিলাপ, লবকুশের সহিত যুদ্ধে শ্রীরামের পরাজয়, সীতার নিকট লবকুশের যুদ্ধবার্তা কথন, সীতার বিলাপ ও প্রাণত্যাগের সঙ্কল্প, বাল্মীকির আগমন ও সসৈন্যে শ্রীরামচন্দ্রের প্রাণদান ॥**

**তুরঙ্গ**—ঘোড়া। **শোয়ার**—আরোহী। **জলদমণ্ডলে**—মেঘসমূহে। **ঝারা**—ঝালর। **সন্ধি**—সন্ধান। **বায়ুগতি**—বায়ুবেগে। **কোটে**—স্থানে। **প্রয়াণ**—প্রস্থান। **পূর্ণা**—পূর্ণাহুতি। **উদ্দেশ**—সন্ধান। **সাধ**—ইচ্ছা। **মো সবার সনে**—আমাদের সঙ্গে। **বাট**—পথ। **শোণিতের**—রক্তের। **টুটি**—পশ্চাৎপদ হই। **উখড়িয়া পড়ে**—দূর হতে ছিটকে এসে পড়ে। **জরজর**—জর্জর, ক্ষতবিক্ষত। **বরিষে**—বর্ষণ করে। **সৌমিত্রি**—সুমিত্রার নন্দন। শত্রুঘ্নের মাতার নাম সুমিত্রা। **এড়াইল**—কোনরকমে প্রাণ বাঁচাল।

**সান্ধাইল বুকে**—বুকের ভেতরে ঢুকল। **মুখ্য**—প্রধান। **অধিষ্ঠান**—উপস্থিত, হাজির। **সম্বরি**—সংবরণ ক'রে, থামিয়ে। **মহারোল**—চীৎকার। **থুয়ে গেল**—রেখে গেল। **বাক্‌ছলে**—বাক্‌চাতুরীতে। **দূর্বাদল শ্যাম**—দূর্বা ঘাসের মত গায়ের রঙ। **যমক**—যমজ। **তাহা শুনি……অন্তরে তরাস**—লব ও কুশের প্রশ্নে ভরত ও লক্ষ্মণ বাইরে পরিহাসভঙ্গী করলেও অন্তরে শত্রুঘ্নের মত বীরকে বধ করেছে বলে ভীত, কম্পিত। **তিমির**—আঁধার। **ওর**—তুলনা। **লক্ষ্মণজিৎ**—লক্ষ্মণকে জয়কারী। **উথাল**—বন্যা, স্রোত। **বাহুড়িয়া**—ফিরে। **অজয়জিৎ**—দুর্জয়কেও জয় করতে সমর্থ। **ব্যাজ**—বিলম্ব। **প্রতারে**—ঠকায়। **কৃতাঞ্জলি**—যোড়হাতে। **ছাবালের**—বালকের। **বাকল**—গাছের ছাল। **তিনকোটি চলে……তিনকোটি রাক্ষসে চলিল বিভীষণ**—কৃত্তিবাস তাঁর রামায়ণে 'বহু' বোঝাতে যে কোন সংখ্যা ব্যবহার করেছেন। বহুদিন তপস্যা বলতে দশহাজার বৎসর তপস্যা, বহুদিন রাজত্ব বলতে ষাটহাজার বৎসর রাজত্ব। বহু সেনা বলতে—তিনকোটি, ত্রিশকোটি, আশীকোটি—কোন সম্ভাব্য অসম্ভাব্যের বালাই রাখেননি। সাধারণ গ্রাম্য শ্রোতা অবশ্য এই সংখ্যাতত্ত্ব নিয়ে বিশেষ মাথা ঘামাত না—এটাই কবির পক্ষে সুবিধা ছিল। **কটক হইল পার…… কটকের পদভরে**—এত অসংখ্য সেনা নদী পার হয়েছে যে, নদী পার হবার কালে তাদের পায়ে পায়ে যে জল লেগেছে, তাতে নদী শুকিয়ে গেছে। এ এক অতিরঞ্জিত বর্ণনার দৃষ্টান্ত বলা চলে। **পাড়িবা প্রমাদ**—বিপদের সৃষ্টি করবে। **বেড়ো**—বেষ্টন করো। **দুই ভিতে**—দুদিকে। **যুঝে**—যুদ্ধ করে। **কপি**—বানর। **পাদপ**—গাছ। **চোখ চোখ**—তীক্ষ্ণ তীক্ষ্ণ। **কদলীবৃক্ষ**—কলাগাছ। **এনু**—এলাম। **বিরথী**—রথহীন। **চিকুর বাণ**—বিদ্যুৎবাণ। **সাঙ্গি**—কোন দণ্ডের সঙ্গে ঝুলিয়ে দুই বা চারিজনে বাহিত করে। **দ্বারে না সান্ধায়**—দরজায় ঢোকে না। **হিল্লোল**—ঢেউ। **উতরোলী**—উদ্বিগ্না, ব্যাকুলা। **মৃত্যুজীবী**—যা মৃতকে বাঁচায়। **পাসরিল**—বিস্মৃত হল।

মূল রামায়ণে সভ্রাতৃক রামচন্দ্রের সঙ্গে লবকুশের যুদ্ধবৃত্তান্ত নেই। কবি কৃত্তিবাস নিজেই একথা স্বীকার করে বলেছেন—'এসব গাইল গীত জৈমিনি ভারতে'। লবকুশের যুদ্ধবিবরণ বিস্তৃতভাবে জৈমিনি ভারত ( ২৯-৩৬শ অধ্যায় ) এবং পদ্মপুরাণ (পাতালখণ্ড) প্রভৃতি গ্রন্থে বর্ণিত রয়েছে। কৃত্তিবাস তাহা-ই অনুসরণ করেছেন। লবকুশযুদ্ধবৃত্তান্তের মধ্যে যে নাটকীয়তা ফুটে উঠেছে, তা পরম

উপভোগ্য। প্রকৃতপক্ষে, কৃত্তিবাস নানা পুরাণ থেকে বাঙ্গালীর পক্ষে মুখরোচক অনেক নতুন কাহিনী জুড়েছেন এবং শ্রোতাদের যা রোচনীয় হবে না তা বাদ দিয়েছেন।

**লবকুশ কর্তৃক রামায়ণ গান ॥**

**সংহতি**—সঙ্গে। **তথি**—তাহাতে। **বিভাবরী**—রাত্রি। **ভানুমান**—সূর্য। **পীতাম্বর**—নীল বস্ত্র। **তৈলের ভিতরে……আসিয়া ভরত**—দশরথের মৃত্যুকালে রামচন্দ্র ও লক্ষ্মণ বনগমন করেছিলেন, ভরত ছিলেন মাতুলালয়ে। মুখাগ্নি ও দাহাদিক্রিয়া অনুষ্ঠানে ভরতকে মাতুলালয় থেকে না আনা পর্যন্ত দশরথের শব তৈলের মধ্যে সংরক্ষিত করা হয়েছিল। **পিতৃপরমাই**—পিতৃ-পরমায়ু।

জৈমিনি ভারতের অনুসরণে সভ্রাতৃক রামচন্দ্রের সঙ্গে লবকুশযুদ্ধবৃত্তান্ত বর্ণনার পর কৃত্তিবাস আবার বাল্মীকিকেই অনুসরণ করেছেন। মূল রামায়ণে আছে, রামচন্দ্রের অশ্বমেধ যজ্ঞে লবকুশসহ বাল্মীকি উপস্থিত হন এবং বাল্মীকির নির্দেশে ভ্রাতাদ্বয় রামায়ণ গান শোনান। মূলে আছে ( উত্তরকাণ্ড, ৯৩তম সর্গ )—রামস্য ভবনদ্বারি যত্র কর্ম চ কুর্বতে। ঋত্বিজামগ্রতশ্চৈব তত্র গেয়ং বিশেষতঃ॥ অর্থাৎ রামচন্দ্রের গৃহদ্বারে ও যেস্থানে যজ্ঞ হচ্ছে, সেখানে গিয়ে ঋষিদের সামনে রামায়ণ গান করো। কৃত্তিবাসেও এরই অনুকরণ—গীতবিদ্যা রামায়ণ শিখিলে দুজন। শ্রীরামের আগে কালি গেয়ো রামায়ণ॥ আক্ষরিকভাবে অনুসরণ না হলেও মোটামুটিভাবে মূল রামায়ণের উত্তরকাণ্ডের ৯৩ ও ৯৪তম সর্গের বিষয়বস্তুকেই কৃত্তিবাস অক্ষুণ্ণ রেখেছেন। লবকুশের নির্লোভ চরিত্র, যা মূলে রয়েছে, কৃত্তিবাস তা বজায় রেখেছেন। মূলে আছে, রামচন্দ্রের ধনদানের নির্দেশে দুই ভ্রাতা এবংরূপ বলেছেন—বন্যেন ফলমূলেন নিরতৌ বনবাসিনৌ। সুবর্ণেন হিরণ্যেন কিং করিষ্যাবহে বনে॥ অর্থাৎ আমরা বনবাসী, ফলমূল খেয়েই জীবিকানির্বাহ করি—সুবর্ণ নিয়ে কি করব? কৃত্তিবাসেও অবিকলভাবে লব ও কুশ বলেছেন—কি করিবে ধনে বস্ত্রে আর অলঙ্কারে। বস্ত্র অলঙ্কার রাখ আপন ভাণ্ডারে॥

**সীতার পাতাল প্রবেশ ॥**

**কমলা**—লক্ষ্মী। **তনয়া**—কন্যা। **মেলানি**—বিদায়-কালীন প্রীতিসম্ভাষণ। **উলি**—নেমে এসে। **বিজুলি**—বিদ্যুৎ। **ছাওয়ালে**—পুত্রে।

মূল রামায়ণের উত্তরকাণ্ডের ৯৫, ৯৬ ও ৯৭তম সর্গের অনুসরণে বর্ণিত।

মূলের সীতাচরিত্রের যে ধৈর্য্যশীলা সর্বংসহারূপ কৃত্তিবাসেও তাই অনুসৃত। তবে মূলে সীতার মুখে রামচন্দ্রের উদ্দেশ্যে কোন তিরস্কার বর্ষিত হয়নি—কৃত্তিবাসের সীতা তাঁর বারংবার পরীক্ষা গ্রহণের জন্য রামচন্দ্রকে ভর্ৎসিত করেছেন। কৃত্তিবাসের সীতার চরিত্রে ঈষৎ উগ্রতার আভাস এখানে লক্ষণীয়।

**লবকুশের বিলাপ ও ব্রহ্মাদির উপদেশ ॥**

**ছাবালে**—সন্তানে। **পুতলী**—পুতুল। **তিতিল**—আর্দ্র হল। **পাতিয়ান**—আশ্বাস, সান্ত্বনা ॥ **অনুবন্ধ**—উদ্যম, চেষ্টা। **যজ্ঞেতে জনক রাজা……শাশুড়ী সম্বন্ধ**—রাজা জনক হলকর্ষণকালে ভূমি থেকে সীতাকে প্রাপ্ত হন। ভূমি থেকে প্রাপ্তা বলে বসুমতী সীতার জননী। বসুমতীর কন্যা সীতাকে রামচন্দ্র বিবাহ করায় বসুমতী সম্পর্কে রামচন্দ্রের শাশুড়ী। মূল বামায়ণেও (উত্তরকাণ্ড, ৯৮তম সর্গ) রামচন্দ্র বলছেন 'কামং শ্বশ্রূর্মমৈব ত্বং ত্বৎসকাশাত্তু মৈথিলী। কর্ষতা ফালহস্তেন জনকেনোদ্ধৃতা পুরা ॥' অর্থাৎ পূর্বে হলহস্ত জনক কর্ষণ করতে করতে তোমার গর্ভ থেকে সীতাকে লাভ করেছিলেন বলে তুমি আমার শ্বশ্রূ।

মূল রামায়ণে সীতার পাতাল প্রবেশে রামচন্দ্রের বিলাপ বর্ণিত হয়েছে। লবকুশের কোন বিলাপ বর্ণিত হয় নি। লবকুশের বিলাপ কৃত্তিবাসের কবিকল্পনার ফল। মাতৃহারা অবোধ বালকদের আর্তি স্বাভাবিকভাবে করুণ ও মর্মস্পর্শী হয়ে উঠেছে।

**শ্রীরামের অশ্বমেধ যজ্ঞ সমাপন ও পুনর্বার রামায়ণ গান, সীতাবিরহে শ্রীরামের খেদোক্তি ॥**

**প্রভাতকৃত্য**—প্রভাতের করণীয় কাজ। **বিহনে**—অভাবে।

সীতার পাতালপ্রবেশের পর রামচন্দ্রের নির্দেশে লবকুশের পুনরায় রামায়ণ গান উত্তরকাণ্ডের (৯৯তম সর্গ) অনুসরণেই বর্ণিত। রামচন্দ্রের সীতাবিরহসন্তপ্ত রূপটি কৃত্তিবাস চমৎকার ফুটিয়ে তুলেছেন এখানে। মূলেও (উত্তরকাণ্ড ৯৯তম সর্গ) সীতাবিয়োগকাতর রামচন্দ্রের অনুরূপ চিত্র আঁকা হয়েছে। রামচন্দ্র পুনরায় দার পরিগ্রহ না করে সীতার স্বর্ণমূর্তির সাহায্যেই যজ্ঞের অসমাপ্ত কাজ সম্পূর্ণ করেছেন—ন সীতায়াঃ পরাং ভার্য্যাং বব্রে স রঘুনন্দনঃ। যজ্ঞে যজ্ঞে চ পত্ন্যর্থং জানকী কাঞ্চনীভবৎ ॥ অর্থাৎ প্রত্যেক যজ্ঞে যখন ধর্মপত্নীর আবশ্যকতা দেখতেন, তখন তিনি স্বর্ণের সীতাপ্রতিমা নির্মাণ করে যজ্ঞাদি নির্বাহ করতেন।

**ভরতকর্তৃক কেকয়দেশে তিনকোটি গন্ধর্ববধ ও শ্রীরামাদির অষ্টপুত্রের রাজ্যাভিষেক ॥**

**দণ্ডপাণি**—যম। **ব্যাহতি**—নিবারণ, নিষেধ। **দ্বিজ**—ব্রাহ্মণ। **প্রভাতা হইল**—ভোর হল। **দুর্নীত**—দুর্বিনীত। **মহামার**—হৈ চৈ, গণ্ডগোল।

মূল রামায়ণে (উত্তরকাণ্ড ১০০, ১০১ ও ১০২তম সর্গে) ভরতের গন্ধর্বদেশ আক্রমণের ও রামাদির পুত্রের রাজ্যাভিষেকের বৃত্তান্ত আছে। কবি কৃত্তিবাস মূলেরই অনুসরণে এই বিস্তারিত বর্ণনা দিয়েছেন।

**কালপুরুষের আগমন ও লক্ষ্মণবর্জন, শ্রীরাম ভরত ও শত্রুঘ্নের স্বর্গারোহণ ॥**

**দুয়ারী**—দ্বাররক্ষক। **বিরলে**—নির্জনে। **কুপিল**—ক্রুদ্ধ হল। **বনিতা**—স্ত্রীলোক। **সুসার**—সুন্দর, সারবান্। **বর্জে**—ত্যাগ করে। **এড়**—ত্যাগ কর। **লোহ**—অশ্রু। **বাঞ্ছা**—ইচ্ছা। **লড়ি**—লাঠি। **খরশান**—ক্ষুরধার। **দুন্দুভি**—বাদ্যযন্ত্রবিশেষ।

মূলের আরম্ভের অনুরূপ কৃত্তিবাস সূচনা করেছেন। কৃত্তিবাসে আছে—পরে কালপুরুষ সে সংসারবিনাশী। অযোধ্যায় প্রবেশিল হইয়া সন্ন্যাসী ॥ রামায়ণেও (উত্তরকাণ্ড, ১০৩তম সর্গ) আছে—কস্যচিত্ত্বথ কালস্য রামে ধর্মপরেস্থিতে। কালস্তাপসরূপেণ রাজদ্বারমুপাগমৎ ॥ অর্থাৎ রামচন্দ্রের এভাবে বহুদিন কেটে গেল। এরপর একদিন কাল তাপসবেশে রাজদ্বারে এসে হাজির হলেন। উত্তরকাণ্ডের মোট আটটি সর্গের (১০৩-১১০তম সর্গ) বিষয়বস্তু এই 'শিকলিগুলিতে' মূলানুগ-ভাবে বর্ণিত। কালপুরুষের রামচন্দ্রের সন্নিধানে আগমন, রামচন্দ্রকে ব্রহ্মার সংবাদকথন এবং রামচন্দ্রের তা পালনে অঙ্গীকার, দুর্বাসার আগমন, দুর্বাসার শাপ ভয়ে দ্বারী লক্ষ্মণের রামের নিকট গমন, প্রতিশ্রুতিমত লক্ষ্মণবিসর্জন, লক্ষ্মণের দেহত্যাগান্তে রামচন্দ্রের মহাপ্রয়াণ আকাঙ্ক্ষা, তৎসংবাদে অযোধ্যাআগত বিভীষণ ও হনুমানকে পৃথিবীতে অবস্থানের জন্য রামচন্দ্রের আদেশ, ভরত ও শত্রুঘ্ন সহ সরযূজলে স্নানপূর্বক তনুত্যাগ—বাল্মীকির এই ক্রমপারম্পর্য কৃত্তিবাস আশ্চর্য-জনকভাবে অক্ষুণ্ণ রেখেছেন। কৃত্তিবাস বাল্মীকি রামায়ণের অনুবাদ করেননি। সুতরাং এইক্ষেত্রে আক্ষরিক অনুবাদ মোটেই প্রত্যাশিত নয়। কিন্তু অন্যস্থলে কৃত্তিবাস মূলের বর্ণিত বিষয়বস্তুর মধ্যে যেমন নিজস্ব কল্পনা-সৃষ্ট কাহিনী বা অন্য কোন পুরাণ-কাহিনী সংগ্রথিত করেছেন, উত্তরকাণ্ডের সমাপ্তিপর্বে তা করেননি।

মূল রামায়ণে একেবারে শেষ সর্গে ( ১১১তম ) রামায়ণ-পাঠ ও রামগান শ্রবণ ও কীর্তনের যে মাহাত্ম্য বর্ণিত, কৃত্তিবাস তারই প্রতিধ্বনি করেছেন।

মূলে আছে—অপুত্রো লভতে পুত্রমধনো লভতে ধনম্।

সর্বপাপৈঃ প্রমুচ্যেত পাদমপ্যস্য যঃ পঠেৎ ॥
পাপান্যপি চ যঃ কুর্য্যাদহন্যহনি মানবঃ ॥
পঠত্যেকমপি শ্লোকং পাপাৎ স পরিমুচ্যতে ॥...
চিন্তয়েদ্ রাঘবং নিত্যং শ্রেয়ঃ প্রাপ্তুং য ইচ্ছতি।
শ্রাবয়েদিমাখ্যানং ব্রাহ্মণেভ্যো দিনে দিনে ॥
যস্ত্বিদং রঘুনাথস্য চরিতং সকলং পঠেৎ।
সোঽসুক্ষয়ে বিষ্ণুলোকং গচ্ছত্যেব ন সংশয়ঃ ॥
পিতা পিতামহস্তস্য তথৈব প্রপিতামহঃ।
তৎপিতা তৎপিতা চৈব বিষ্ণুং যান্তি ন সংশয়ঃ ॥
চতুর্ব্বর্গপ্রদং নিত্যং চরিতং রাঘবস্য তু।
তস্মাদ্ যত্নবতা নিত্যং শ্রোতব্যং পরমং সদা ॥
শৃণ্বন্ রামায়ণং ভক্ত্যা যঃ পাদং পদমেব বা।
স যাতি ব্রহ্মণঃ স্থানং ব্রহ্মণা পূজ্যতে সদা ॥

কৃত্তিবাসে আছে—যেইজন রামায়ণ করিবে শ্রবণ।

পরলোকে এই স্বর্গে করিবে গমন ॥...
পুণ্য বৃদ্ধি হয় রামে করিলে স্মরণ।
পাপে পাপী মুক্ত হয় শুনি রামায়ণ ॥
চারিবেদ সহস্রনামে যত ফল হয়।
রামনামে তার কোটি গুণ ফলোদয় ॥
রামনাম লইতে যে করে অভিলাষ।
সর্বপাপে মুক্ত সে বৈকুণ্ঠে করে বাস ॥
অপুত্রক লোক শুনি পায় পুত্রফল।
সপ্তকাণ্ড শুনি পায় অশ্বমেধ ফল ॥